# 3RD SUPPLIMENT

TO THE

OR

# A SOCIAL HISTORY OF THE PRINCIPAL HINDU CASTES IN BENGAL

BY

LAL MOHAN VIDYANIDHI

SANTIPUR

# সম্বন্ধনির্ণয়ের তৃতীয় পরিশিষ্ট।

বঙ্গদেশীয় জাতি সমূহের সামাজিক বৃত্তান্ত
বংশাবলী ইত্যাদি।

শ্রীলালমোহন বিদ্যানিধি ভট্টাচার্য্য
প্রণীত ও প্রকাশিত।

১৯ নং গ্রেষ্ট্রীট, বিশ্বভাণ্ডার প্রেসে
শ্রীযোগেন্দ্রনাথ মল্লিক দ্বারা মুদ্রিত।

মূল্য ১৲ এক টাকা মাত্র

# OPINIONS.

The Honourable **H. H. Risley** writ thus :—

My dear Sir, Very many thanks for sending me a copy of the second edition of your very interesting book on Castes I have made much use of the 1st. edition a few years ago and I hope some day to find time to study the second.

You have since asked me for permission to print this. I have much pleasure in saying that I have no objection if you think my opinion of any value on the subject you know much more about that than I do. 21, 7, 93.

(Sd.) H. H. RI

*(Now Secretary to the Govern*

Amrita Bazar Patrika 28th April 1898.

"Sambandha-Nirnaya" or a social History of the Principal Hindu Castes in Bengal, by Lal Mohun Vidyanidhi, Normal School, Hooghly.

Pundit Lal Mohan Vidyanidhi has laid his countrymen under a deep obligation by this revised and enlarged edition of his *Sambandha Nirnaya.* The book has in the edition been almost doubled in size, and its value more than doubled. It is a wonderful work, displaying, as it does, indefatigable industry, patient research, and a single minded devotion, almost rare in the annals of literature. The author has, no doubt, been supported in his arduous toils by his lofty patriotism. For the motto of his book he has taken the following apt quotation from one of Professor Max Muller's Addresses: "A people that could feel no pride in the past, in its history and literature, has lost the mainstay of its national character. When Germany was in the very depth of its political degradation, it turned to its ancient literature, and drew hope for the future from the study of the past. Something of the same kind was now passing in India."

The wealth of information the book contains, is simply marvellous. The materials collected in it, go a great way to furnish us with a real social history of Bengal. All

families belonging to the principal Hindu castes, will find in it an account of their ancestors. The book is a timely one. The race of *ghataks* (the heralds of Bengal Kulinism) is gradually becoming extinct, and much valuable information, contained in their books, would surely have been lost to the world if Pandit Lal Mohun had not with laborious loves given us the cream as it were, of all that voluminous literature within a reasonable compass. No doubt, the book may contain some mistakes; but as a Brahmin Kulin of very high rank, himself no mean authority on questions of Kulin genealogy said to us, when speaking in terms of high praise of the book, that for a book of this kind to be perfect the author should receive the help of all persons interested in the subject, members of respectable Hindu families, who know anything of their genealogy, should communicate to the author information which may be utilised in subsequent editions, either by way of supplement or correction. The author has promised two appendices to the book, which will go to make it a complete repository of the genealogical lore of

Bengal. This first Appendix is to be called the *Bangshavali*, and the second, *Mela Prakarana*. We earnestly express our hope that the author will receive generous support from the reading public. No gentleman of rank in the country should be without a copy of the book. We hope, Government also, will encourage, if, indeed, it has not done so already, the spirit of genuine original research shown by the author, by purchasing a large number of copies of the work. No Bengali library in the country would be complete without a copy of this book. We hope that with the generous support of the public, the author will shortly be able to bring out his promised appendices, without which the book is in some important points incomplete.

Calcutta,
The 19th January, 1905

Dear Sir,

Very many thanks for the book which you were so good as to present me and I regret that when you called I was unable to see

you. I am generally at the Home Office from 12 to 6 and I should be glad to see you the next time you are at Calcutta.

Yours sincerely

(Sd). H. H. Risley.

REMARK COPIED FROM THE INDIAN NATION

Dated 24th September 1900.

'Sambandha Nirnaya' by Pundit Lalmohon Vidyanidhi is a work which exhibits great research. It purports to be a social history of the principal Hindu castes in Bengal and is no mere compilation but is founded upon original and authoritative works. The objects mainly kept in view are accuracy, method and condensation. The book is marked by the sobriety and the severity of history and not by the tawdry display of rhetoric so common in books of a certain class. It should be highly prized not only by students of history and antiquities and those given to the discussion of social questions, but by all members of the castes

here dealt with who are interested in knowing their origin and history. The reformer also should know something of the history of the institution he seeks to destroy and should not trade in mere abstract principles. This is a book that he may safely consult. It is a work of rare merit in Bengali literature and deserves to be patronised. If society will not encourage the author, Government ought to come to his aid. We have before us a copy of the second edition of his work, and a volume of supplement as big as the work itself.

(Sd.) N. N. GHOSE.
(Bar at-Law,) Editor.

BENGALEE 15 Oct. 98 —No gentleman of rank in the country should be without a copy of the book. No Bengali library in this country would be complete without a copy of this work. April 28, 1898.

The Pandit whose spirit of research and regard for truth is well known has thrown much light on the Social History of the Hindu Castes. The work deserves the public encouragement.

(Sd ) SURENDRA NATH BANERJI,
*Editor.*

Messrs. H. Woodrow M. A., E. B. Cowell M. A., Dr. C. A. Martin L. L. D., Professors Rev. K. M. Banerji, Krishna Kamal Bhattacharya B. A., Raja Rajendra Lal Mitra L. L. D., Scholar Bhudeb Mukherjee C. I. E., Hon. Gurudas Banerji L. L. D., Mahamahopadhyaya, M. C. Nyayaratna, Babu Nilambar Mukherjee M. A., poet Hem Chandra Banerjee and other Professors entertained the same high opinion of the wotk.

Calcutta, the 10th Feb. 1911.

Pandit Lalmohan Vidyanidhi is a *Veteran educationist* and one of the *oldest Bengali writer.* He is now a Government pensioner, while in service he held such respectable posts as the senior professor of Sanskrit in Rameshaw College, Cuttak, the Head Master of the Hooghly Trainning School and Deputy Inspector of Schools in several Districts. *It was he who first brought out a most useful book on poetics in Bengali named Kavyauirnaya,* which was published in 1862. This book was very highly spoken of by such educational authorities as E. B. Cowell, the then Principal of the Sanskrit

College and H. Woodrow, the then Director of Public Instruction of Bengal. This book was a Text-book for the Vernacular Mastership Examination in the Normal Schools and and also for the Bengali subjects for the University B. A. degree examination for 1868 and 1869. Besides this book on 'Rhetoric Pandit Vidyanidhi has written several other books—(1) Sambandhanirnaya, (2) The early days of the Aryans, (3) Sikshasopan, (4) Patraprabandha, (5) Charuprabandha. *I remember to have read essays written by him in such Magazines as "Rahasya-Sandharbha", "Bangadarsan", "Aryyadarsan" and "Bandhab" the most learned editors of which all spoke of his writtings in very high terms.*

I am glad to find that the last named book "Charuprabandha" has been adapted as Text-book for the Middle Vernacular Examination. *Its language is simple and chaste subject matters rightly chosen and the illustrations and get-up of the book good.*

Kaliprasanna Bhattacharya,

*Retired Principal Sanskrit College.*

সম্বন্ধনির্ণয়—বাঙ্গালা ভাষায় এই গ্রন্থখানি অদ্বিতীয় বাঙ্গালী হিন্দুর নিকট এমন আদরের গ্রন্থ আর আছে কি না সে বিষয়ে আমাদের সন্দেহস্থল।

বঙ্গবাসী—৪ঠা শ্রাবণ ১৩০৩।

এডুকেশন গেজেট—১৭ই জ্যৈষ্ঠ ১৩০৩।

সম্বন্ধনির্ণয়ের পরিশিষ্ট অতি উৎকৃষ্ট পুস্তক। বঙ্গবাসীর হিতজনক এমন পুস্তক আর দ্বিতীয় দেখা যায় না। * * *

দৈনিক সমাচার চন্দ্রিকা—১৪ই শ্রাবণ ১৩০৩।

ঐ বৎসরের সোমপ্রকাশ, সহচর, এডুকেশন গেজেট, বান্ধব, আর্য্যদর্শন, হিন্দু পেট্রিয়ট, বাঙ্গালী প্রভৃতি শ্রেষ্ঠ সংবাদপত্রসমূহ এই পুস্তকের বিশেষ প্রশংসা করিতে ত্রুটি করেন নাই। আমি আর অধিক কি প্রশংসা করিব।

হেমচন্দ্র (কবিবর)

## বঙ্কিমচন্দ্রের সমালোচনা।

সম্বন্ধনির্ণয়। পণ্ডিত শ্রীযুক্ত লালমোহন বিদ্যানিধি প্রণীত। এই গ্রন্থখানি ইউরোপে প্রচারিত হইলে একটা কোলাহল বাধিয়া উঠিত; বঙ্গদেশের প্রাচীন ইতিবৃত্ত সম্বন্ধে অতি উৎকৃষ্ট

পুস্তক বলিয়া বড় প্রশংসা পড়িয়া যাইত এবং অন্ততঃ কিছুকাল সকলের মুখে ইহার প্রশংসা শুনা যাইত। কিন্তু বিদ্যানিধি মহাশয়ের দুরদৃষ্টক্রমে তিনি বাঙ্গালা দেশে বসিয়া বাঙ্গালা ভাষায় এই পুস্তক লিখিয়া বাঙ্গালা সমালোচকের হস্তে প্রেরণ করিয়াছেন। প্রশংসা দূরে থাকুক, কিছু সুসভ্য গালিগালাজ থান নাই ইহাই তাঁহার সৌভাগ্য; বিদ্যানিধি মহাশয় যে পরিমাণে বিষয় সংগ্রহ করিয়াছেন, তাহা বাঙ্গালা পুস্তকে দুর্লভ; বাঙ্গালা লেখক কেহই এত পরিশ্রম করিয়া প্রমাণ সংগ্রহ করে না।

বঙ্গদর্শন—অগ্রহায়ণ ১২৮২।

হিতবাদী।

১৪ই শ্রাবণ, ১৩০৩।

সম্বন্ধনির্ণয়। শ্রীলালমোহন বিদ্যানিধি প্রণীত। এই পুস্তক কিরূপ সুন্দর, কিরূপ গবেষণাপূর্ণ, কত পাণ্ডিত্য, কত অধ্যবসায় ও পরিশ্রমের পরিচায়ক, তাহা আমরা নূতন করিয়া কি বলিব? বঙ্কিম বঙ্গদর্শনে কয়েকটী কথাতেই ইহার পরিচয় দিয়া গিয়াছেন। দ্বিতীয় সংস্করণে পুস্তকখানি আরও সুন্দর, আরও বিস্তৃত, আরও প্রশংসার যোগ্য হইয়াছে। সময়ান্তরে এ বিষয়ে ভাল করিয়া আলোচনা করিবার ইচ্ছা আছে।

বঙ্গবাসী

৪ঠা শ্রাবণ, ১৩০৪

সম্বন্ধনির্ণয়। বঙ্গদেশীয় আদিম জাতিসমূহের সামাজিক বৃত্তান্ত। শ্রীযুক্ত লালমোহন বিদ্যানিধি ভট্টাচার্য্য কর্ত্তৃক প্রণীত। * * * * * বাঙ্গালা ভাষায় এই গ্রন্থখানি অদ্বিতীয়। বাঙ্গালী হিন্দুর নিকট এমন আদরের গ্রন্থ আর আছে কি না, সে বিষয়ে আমাদের সন্দেহ হয়। পিতৃকুলের সূত্র ধরিয়া, হিন্দুসন্তান আপনার উদ্ধার-পথের অনুসন্ধান করে। বিশুদ্ধচরিত্র সত্ত্বগুণসম্পন্ন পিতৃকুলের পরিচয় পাইলে, পুণ্য-প্রাণ সন্তানের প্রাকৃত তাঁহাদের পদানুসরণ করিবার প্রবৃত্তি জন্মে। এ পুস্তক বাঙ্গালী হিন্দুর ঐ পথের প্রধান সহায়। সম্বন্ধনির্ণয়ের আরও মহত্ত্ব আছে। সম্বন্ধ-পরিচয়েই মানব আপনার পূর্ব্ব অধিকৃত পথের পরিচয় পাইয়া থাকে। এ পুস্তকে বাঙ্গালার হিন্দুকুলের এ বিষয়ে যথেষ্ট পরিচয় আছে। এ পুস্তক পড়িলে, কে আত্মীয়, কে অনাত্মীয়, কাহার সহিত কত পুরুষের সম্বন্ধ, কোথা হইতে কাহার সহিত আমরা বিচ্ছিন্ন হইয়া পড়িয়াছি, এ সকলেরই পরিচয় পাওয়া যায়। শ্রাদ্ধতত্ত্বের মূল ব্যাপার কি, কেন তাহার নিত্যত্ব, যিনি মনোযোগ দিয়া এ পুস্তক পড়িবেন, ইহাতে তাঁহার সে লক্ষ্যও নির্ণীত হইবে। আজ কালিকার বহু-জন-নিন্দিত বল্লাল সেনের প্রকৃত রাজমর্য্যাদার পরিচয় এ পুস্তকে পাওয়া যায়। স্বাধীন হিন্দু রাজা কিরূপে প্রজা শাসন করেন; সমাজ শৃঙ্খলার কিরূপে তাঁহার খরদৃষ্টি থাকে; রাজা হইলে, কিরূপে দৈববলে বলীয়ান্ হওয়া যায়, এ পুস্তকের অনেক স্থানে এ সব উপদেশের পরিচয় আছে। বিদ্যানিধি মহাশয়ের

সম্বন্ধনির্ণয়ের প্রথম সংস্করণের খুবই আদর হইয়াছিল ; ইহাতে এবার নূতন বিষয় বহুল পরিমাণে সংযোজিত হইয়াছে। এবারেও এ পুস্তকের বিশেষরূপ আদর হওয়া উচিত; কিন্তু বাঙ্গালার এখন বড়ই দুর্ভাগ্য, তাই সাহস করিয়া কোন কথা বলিতে ইচ্ছা হয় না।

## সমুদয় সংবাদপত্রের সার মর্ম্ম।

সম্বন্ধনির্ণয়ে বাঙ্গালার সামাজিক ইতিহাস লিপিবদ্ধ অসাধারণ পরিশ্রমের ও অনুসন্ধানের ফল। বাঙ্গালায় লেখা না হইলে এই এক পুস্তকেই লেখক পণ্ডিতাগ্রগণ্যদিগের সহিত স্থান পাইতেন। সমস্ত সভ্যজগতে নাম ছড়াইয়া পড়িত।

২। সম্বন্ধনির্ণয়ের ক্রোড়পত্র। বঙ্গীয় আদিমজাতিসমূহের সামাজিক বৃত্তান্ত—"কাব্যনির্ণয়" প্রভৃতি প্রণেতা শ্রীলালমোহন বিদ্যানিধি ভট্টাচার্য্য, শান্তিপুর, প্রণীত। * * *

বিদ্যানিধি মহাশয়ের সম্বন্ধনির্ণয় বাঙ্গালা ভাষায় জাতি ও কুলসম্বন্ধে প্রধান পুস্তক। শ্রীযুক্ত রিজলী ও ওয়াইজ্ সাহেবের গবেষণায় এ বিষয়ে ইংরাজদিগের দৃষ্টি পড়ায় বিশেষতঃ আদম শুমারির তালিকায় জাতিবিচারের কথা উত্থাপন করায় অনেকে এ দিকে দৃষ্টি দিয়াছেন ও অনেক পুস্তকাদি লিখিত হইয়াছে। সম্বন্ধনির্ণয় বাঙ্গালী মাত্রেরই বিশেষ আদরের সামগ্রী।

শ্রীযুক্ত বিদ্যানিধি মহাশয়ের সম্বন্ধনির্ণয় বাঙ্গালীর গৌরবের সামগ্রী। ইহা রিজলী সাহেবের Hindu Tribes and Castes

পুস্তকেরও বহুপূর্ব্বে কল্পিত ও লিখিত। বর্ত্তমান সময়ের সেন্সসের হাঙ্গামায় কায়স্থ, বৈদ্য, মাহিষ্য প্রভৃতির বর্ণবিচারের তুমুল আন্দোলনের ত কথাই নাই। কৌণ্ডিল্য ও সাতসতী সম্বন্ধে শব্দগুলিতে ব্রাহ্মণ সম্বন্ধেই অপ্রযোজ্য একটা যে ধারণা আছে, তাহা কোন প্রকার প্রাচীন সংঘর্ষের ফল সন্দেহ নাই। কিন্তু তাহার উদ্ধার এ সময়ে প্রয়োজন ছিল বলিয়াই মনে হয় না।

সম্বন্ধনির্ণয় সকল অভিজাত্যাভিমানী ব্যক্তির ঘরেই থাকিবার জিনিস। ক্রোড়পত্রে অনেক বংশতালিকা আছে।

## বঙ্গদর্শনের বিদায় গ্রহণ।

যে সকল কৃতবিদ্য সুলেখকদিগের সহায়তাতেই বঙ্গদর্শন এত আদরনীয় হইয়াছিল, তাঁহাদের কাছে আমার অপরিশোধনীয় ঋণ স্বীকার করিতে হইতেছে। বাবু হেমচন্দ্র বন্দোপাধ্যায়, বাবু যোগেন্দ্রচন্দ্র ঘোষ, বাবু রাজকৃষ্ণ মুখোপাধ্যায় বাবু অক্ষয়চন্দ্র সরকার, বাবু রামদাস সেন, পণ্ডিত লালমোহন বিদ্যানিধি বাবু প্রফুল্লচন্দ্র বন্দোপাধ্যায় প্রভৃতির লিপি শক্তি, বিদ্যাবত্তা উৎসাহ এবং শ্রমশীলতাই বঙ্গদর্শনের উন্নতির মূল কারণ। ঈদৃশ ব্যক্তিগণের সহায়তা লাভ করিয়াছিলাম, ইহা আমার অল্প শ্লাঘার বিষয় নহে।

বঙ্গদর্শন চৈত্র ১২৮২।

---

হিতবাদী ১৩০৭ সালের ২৪শে কার্ত্তিক।

প্রাপ্ত গ্রন্থাদি সম্বন্ধনির্ণয়ের পরিশিষ্ট শ্রীযুক্ত লালমোহন বিদ্যানিধি প্রণীত। সম্বন্ধনির্ণয় বঙ্গ সমাজের ও ভাষার অঙ্গ পুষ্টি করিয়াছে। ইহার রচয়িতা পরিশ্রমের অনুরূপ উৎসাহ পান নাই সত্য, লাভবান হন নাই যথার্থ, কিন্তু গুণগ্রাহী সমাজে যশস্বী হইয়াছেন। পুরাতত্ত্বের অনুশীলনে যে পরিশ্রম অর্থব্যয় তাহার অনুরূপ ফললাভ এখনও বঙ্গদেশে বাঙ্গালা ভাষার বাঙ্গালী লেখক কতদিনে সে ফল লাভ করিতে পারিবেন বলিতে পারি না। সম্বন্ধ নির্ণয়ের পরিশিষ্ট ভাগেও পণ্ডিত বিদ্যানিধির অসাধারণ ক্ষমতার পরিচয় পাওয়া যায়। গ্রন্থখানি গ্রন্থকারের খ্যাতি ও প্রতিপত্তির অনুরূপই হইয়াছে।

হিতবাদী ১৩০০ সাল ২৪শে কার্ত্তিক।

---

## প্রাপ্তি স্বীকার ও সমালোচনা।

১। সম্বন্ধনির্ণয়ের পরিশিষ্ট বংশাবলী ও মেল প্রকরণ। শ্রীলালমোহন বিদ্যানিধি ভট্টাচার্য্য প্রণীত। * *

শ্রীযুক্ত বিদ্যানিধি মহাশয় ও তৎপ্রণীত সম্বন্ধনির্ণয় পুস্তক সাধারণের সুপরিচিত। এই পরিশিষ্ট পুস্তকে সম্বন্ধনির্ণয় পুস্তক পরিসমাপ্ত হইল। পুস্তকখানি ক্ষুদ্র নহে। ইহার রচনায় ও সঙ্কলনে বিদ্যানিধি মহাশয় যথোচিত পরিশ্রম ও যত্ন করিয়াছেন ও যৎপরোনাস্তি তত্ত্বানুসন্ধানের পরিচয় দিয়াছেন। তিনি পুস্তকের পূর্ব্বাভাষ মধ্যে বংশাবলী ও মেল প্রকরণের যে সংক্ষিপ্ত বিবরণ দিয়াছেন তাহা এই।

বংশাবলীতে রাঢ়ী, বারেন্দ্র দাক্ষিণাত্য ও পাশ্চাত্য বৈদিক গণের আমূল বৃত্তান্ত ও বংশাবলী। নবশায়ক ও সুবর্ণবণিকের জাতিবিচার শ্রীহর্ষাদির অধস্তন চতুর্বিংশ পুরুষের পূর্ব্বে রাঢ়ীয় শ্রেণীর দ্বিজ মধ্যে সাতশতী কন্যার পরিগ্রহাভাব। সাবর্ণ চৌধুরীর কুলভঙ্গের প্রতিজ্ঞা। শ্রীচৈতন্যদেবের গোত্রাদি সম্বন্ধে মতদ্বৈধ। শ্রোত্রিয়বংশ। বারেন্দ্র শ্রেণীর কায়স্থ। কায়স্থের জাতিবিচার কৈবর্ত্ত মাহিষ্য বিচার আদিশূরের জাতি সম্বন্ধে ডাক্তার রাজেন্দ্রলালের যুক্তিখণ্ডন। বেদ ও ব্রাহ্মণ্য রক্ষার কথা। কবিকীর্ত্তি।

মেলপ্রকরণে ছত্রিশমেলের বিশেষ বিবরণ। রাঢ়ীয়শ্রেণীর ব্রাহ্মণের কৌলীন্য রক্ষার উপায়। শ্রোত্রিয়ের সহিত পূর্ব্বকালে কুলীনের পরিবর্ত্ত ব্যাপার। বারেন্দ্র ব্রাহ্মণের করণ প্রথা। দেবীবর ঘটকের পরিচয়। বর্ণ ব্রাহ্মণ ও গোস্বামীর মর্য্যাদা ভাট ও দৈবজ্ঞের জাতিবিচার।

এতৎ সংক্রান্ত এবং এতদ্ব্যতীত ইহাতে সাধারণের জ্ঞাতব্য অথচ অজ্ঞাত এত কথা লিপিবদ্ধ হইয়াছে যে সমুদায় পুস্তক খানি পাঠ না করিলে তাহার উপলব্ধি হইতে পারে না।

কুল মর্য্যাদায় ও মেলবন্ধনে যাহাদের আস্থা আছে তাঁহাদের ত আদর ও আগ্রহ সহকারে স-পরিশিষ্ট সম্বন্ধনির্ণয় গ্রন্থ পাঠ ও সমালোচনা করা কর্ত্তব্য। আমাদের যতদূর জানা আছে তাহাতে বলিতে পারি যে এরূপ পুস্তক আর দ্বিতীয় নাই।

কিন্তু এতদূর করিয়াও গ্রন্থকার মহাশয় পরিশিষ্টদ্বয় প্রকাশে সন্তোষ বা তৃপ্তিলাভ করিতে পারেন নাই। পূর্ব্বাভাষে কতিপয় মহোদয়া ও মহোদয়ের নাম উল্লেখ করিয়া বলিয়াছেন

যে ইঁহাদের ঈষৎ কৃপাকটাক্ষপাত না হইলে এই পরিশিষ্ট-দ্বয় তিনি পাঠকগণের দৃষ্টিগোচর করাইতে পারিতেন না "আমি সঙ্কল্প করিয়াছিলাম বলিয়া কেবল গন্ধপুষ্পদ্বারা সংকল্পিত ব্রত উদ্যাপন করিলাম, কিন্তু অচ্ছিদ্রাবধারণ করিতে সমর্থ হইলাম না বলিয়া আমার মনে দুঃখ রহিল" বিদ্যানিধি ভট্টাচার্য্য মহাশয় নৈষ্ঠিক ব্রাহ্মণ এরূপ কথা তাঁহারই মুখে শোভা পায়। উহাতে তাঁহার মনের সরল ও বিনীতভাব ও উচ্চাশয় প্রকাশিত হইয়াছে। পুস্তকখানি যদি আপাততঃ তাঁহার মনোমতভাবে পুষ্ট কলেবর না হইয়া থাকে তথাপি তাঁহার ক্ষোভ বা নৈরাশ্যের বিশিষ্ট কারণ নাই। তিনি বারান্তরে নিজ সঙ্কল্পিত ব্রতের ষোড়শোপচারে উদ্যাপন করিয়া পাঠকগণের আকাঙ্ক্ষা পূর্ণ করিবেন। * * * *

বিদ্যানিধি মহাশয় পুস্তকের শীর্ষদেশে কুলার্ণব তন্ত্রের বচন উদ্ধৃত করিয়াছেন।—

চতুর্ব্বর্গ ফল প্রাপ্তিরিতিহাস পুরাতনং।
সংকীর্ত্তয়েৎ সদাভক্ত্যা দেবঋষি স্বধাভুজাম॥

অর্থাৎ চতুর্ব্বর্গ ফলপ্রাপ্তি হেতু দেবঋষি ও পিতৃগণের পুরাতন ইতিহাস পাঠ করিবে।

পিতৃপুরুষের বিষয়ে শ্রদ্ধার সহিত আলোচনা হিন্দুর তর্পণ শ্রাদ্ধাদির অঙ্গস্বরূপ বলিয়া জানিতে হয়।

এডুকেশন গেজেট ২৯শে অগ্রহায়ণ ১৩০৭।

---

# সম্বন্ধ নির্ণয়।

## সমগ্র সম্বন্ধনির্ণয়ের সংক্ষিপ্ত সূচীপত্র।

সঃ=সম্বন্ধ নির্ণয় মূল তৃতীয় সংস্করণ। ১প=১ম পরিশিষ্ট সম্বন্ধনির্ণয়। ৩প=ঐ তৃতীয় পরিশিষ্ট। ক্রো=ঐ ক্রোড়পত্র।

### অ



### আ

বিষয় | পত্রাঙ্ক

---

## বন্দ্যোপাধ্যায় বংশের বিশেষ সূচী।

বিষয়। পত্রাঙ্ক।



ভ

বিষয়। পত্রাঙ্ক।



ম

## মুখোপাধ্যায় বংশের বিশেষ সূচী।

বিষয়। পত্রাঙ্ক।

ল



শ

বিষয়। পত্রাঙ্ক।

## স



## হ

নিম্নলিখিত ব্যক্তিগণ সম্বন্ধ নির্ণয় পুস্তক প্রাপ্ত হইয়া আহ্লাদের সহিত কিঞ্চিৎ পুরস্কার প্রদান করিয়াছিলেন।

* মহারাজ শ্রীলশ্রীযুক্ত নবদ্বীপাধিপতি ক্ষিতীশচন্দ্র রায়।

মহারাজ শ্রীলশ্রীযুক্ত নাটোরাধিপতি যোগীন্দ্রনারায়ণ রায়।

* মহারাজ শ্রীলশ্রীযুক্ত দিনাজপুরাধিপতি গিরিজানাথ রায়।

* " " " বামড়াধিপতি সুধলদেব কে, সি, আই, ই।

" " " কোচবিহারধিপতি ৺নৃপেন্দ্রনারায়ণ ভূপ বাহাদুর।

* " " " কাশীমবাজারাধিপতি মণীন্দ্রচন্দ্র নন্দী।

* মহারাজাধিরাজ " বৰ্দ্ধমানাধিপতি বিজয়চন্দ্ মহতাপ বাহাদুর।

" " " ৺কমলকৃষ্ণ সিংহ, সুসংদুর্গাপুর।

* রাজা " " ৺আশুতোষ নাথ রায় কাশীমবাজার।

* রাজা-সাহেব " বনবিহারী কর্পূর, বৰ্দ্ধমান।

* রাজা " " যোগেন্দ্রনারায়ণ রাও, লালগোলা।

* " " " প্রমথভূষণ দেব রায়, নলডাঙ্গা, যশোহর।

শ্রীশ্রীদুর্গা-

শরণং।

সম্বন্ধ-নির্ণয় ক্রোড়পত্র ৮০ পৃষ্ঠার পর।

কেশবভারতীয় সন্তান, নিবাস চুঁচুড়া।

(ক) অক্ষয়কুমার ব্রহ্মচারী (খ) নীলমণি ব্রহ্মচারী (গ) মধুসূদন ব্রহ্মচারী এই তিন সহোদর।

ক (১) অক্ষয়কুমার ব্রহ্মচারীর ৪ পুত্র চন্দ্রকুমার, পান্নালাল, ইন্দ্রভূষণ, P. R. Scbulary M. A. B. L. ও জ্যোতির্ম্ময় এই চারি সহোদর পর্য্যায় (২)

খ (১) নীলমণি ব্রহ্মচারীর চারি পুত্র যথা—শরচ্চন্দ্র ব্রহ্মচারী M. A. B. F. উপেন্দ্র ব্রহ্মচারী রায় বাহাদুর M. A. M. D. P. S. D. শ্যামাচরণ B & B. L. এবং অভয়াচরণ M. A. B. L. পর্য্যায় (২

(২) শরচ্চন্দ্রের পুত্র বিনয়েন্দ্র ও অরবিন্দ পর্য্যায় (৩)

(২) উপেন্দ্র পুত্র ফণিভূষণ পর্য্যায় (৩)

(গ) ১ মধুসূদন ব্রহ্মচারীর পুত্র চারিজনের নাম যথা—গিরীন্দ্রনাথ, ভুজেন্দ্রনাথ, বিভূতিভূষণ ও হৃষীকেশ পর্য্যায় (২)

# বংশালী।

রঘুরাম ২৪। কালাচাঁদ ২৫। বিদ্যাধর ২৬। রাজকৃষ্ণ ২৭। রামচন্দ্র ২৮। সদাশিব, কৃষ্ণচন্দ্র, ঈশ্বরচন্দ্র ও ঈশানচন্দ্র ২৯। সদাশিবসুত, ষোড়শীচন্দ্র ( মোক্তার ), বসন্তচন্দ্র (ফৌজদার

মোহরের), রেবতীচন্দ্র B. L. ( মুন্সেফ ), ৩০। রেবতীসুত, জ্ঞানচন্দ্র M. A. B. L. ( মুন্সেফ ), তেজচন্দ্র B. A., প্রসাদচন্দ্র B. A. ( Col ), B. Sc ( London ), ত্রিদিবচন্দ্র M. A. B. L. ৩১। কৃষ্ণচন্দ্রসুত তারক ৩০। তারকসুত শৈলেন্দ্র ( মুন্সীগঞ্জের উকীল ) ৩১। ঈশ্বরসুত গিরীন্দ্র ( ডাক্তার ) ৩০। ঈশানসুত পরেশনাথ B. L. ( ঢাকার উকীল ) ৩০। ৺ রেবতীচন্দ্রের মাতামহী মহামায়া দেবী স্বামীর সহিত সহমৃতা হইয়াছিলেন। তাঁহার শ্মশানোপরি যে মঠ আছে তাহা "সতী ঠাকুরাণীর মঠ" নামে পরিচিত। বিশেষ বিবরণ "বাণী", ভাদ্র ১৩১৭ সালের পত্রিকায় দ্রষ্টব্য ( ২৯৮ পৃঃ )। রেবতীচন্দ্রের সংক্ষিপ্ত জীবনী ১৩২০ সালের "নব্যভারত" পত্রিকার কার্ত্তিক সংখ্যার ৪২৬ পৃষ্ঠায় দ্রষ্টব্য। রেবতীচন্দ্রের প্রতিকৃতিসহ তাঁহার লিখিত একখানি অসম্পূর্ণ ধর্ম্মগ্রন্থ ১৩২০ সালের মাঘ মাসের "বিক্রমপুর" পত্রিকার ১৩৪ পৃষ্ঠায় মুদ্রিত হইয়াছে।

রেবতীসুত জ্ঞানচন্দ্র ও ঈশানসুত পরেশনাথ ইংরাজী ও বাঙ্গালা মাসিক পত্রিকা সমূহের সুপরিচিত লেখক বলিয়া "বিক্রমপুরের ইতিহাসে" তাঁহাদের উল্লেখ আছে। রেবতীসুত প্রসাদচন্দ্র বাগ্মীপ্রবর সুরেন্দ্রনাথের জামাতা মিষ্টার বি, সি, চাটার্জ্জি ব্যারিষ্টার মহাশয়ের ভগিনী বিবাহ করিয়া বিলাত গমন করেন, এবং লণ্ডন বিশ্ববিদ্যালয়ে অধ্যয়ন করিয়া উপাধি লাভ করেন।

অবশিষ্ট অংশ পূর্ব্ববৎ ( সম্বন্ধ নির্ণয়,
তৃতীয় পরিশিষ্ট ২৭১—২ পৃষ্ঠায় )

কাশ্যপচট্টবংশ চৈতল—মাধব ২০, মধুসূদন ২১, মধুসূদনসুত নারায়ণ ও রামচন্দ্র ২২, নারায়ণ বাচস্পতি সুত রঘুরাম, রতিরাম, কৃষ্ণকিশোর ও বলরাম ২৩, রঘুরাম সুত কালীশঙ্কর ২৪, তৎপুত্র হরভক্ত, রামচন্দ্র, কমলাকান্ত ২৫, কমলাকান্তসুত রামকৃষ্ণ ২ , হরভক্তসুত গিরিশচন্দ্র ২৬, রামচন্দ্র-সুত হরনাথ ২৬, হরনাথসুত বিশ্বম্ভর ২৭, তৎপত্নী চন্দ্রমণি দেবী মহেশপুরের শিমলালগোষ্ঠীর সিদ্ধ শ্রোত্রীয় ভট্টাচার্য্য পরমানন্দ বিদ্যাবাগীশ-কন্যা, হরনাথের ২য় পুত্র ঈশানচন্দ্র, তৎপত্নী অন্নপূর্ণা ও গিরিবালা জনায় বাকসা কৈলাস বন্দ্যোপাধ্যায়ের কন্যা, গিরিবালা জীবিতা। হরনাথ মহিষ খাগীর মন্দির ১২৩৮ সালে নির্ম্মাণ করাইয়া দেন। হরভক্তের উপর মহিষ খাগীর নিত্য নৈমিত্তিক পূজার ভার অর্পিত হয়। তিনি যথাযোগ্য রূপে পূর্ব্ববৎ যথাবিধি আড়ম্বরের সহিত পূজাকার্য্য নির্ব্বাহ করিতেন। হরভক্ত সুত গিরিশ ২৬, গিরিশ পুত্র বিষ্ণু ও তিনকড়ি ২৭, বিষ্ণুপুত্র গোপাল ও হেমচন্দ্র ২৮, গোপাল পুত্র রামচন্দ্র ২৯, তিনকড়ি পুত্র হরিপদ ২৮, তৎপুত্র মদনমোহন ২৯। বলরাম-পুত্র কৃষ্ণচরণ বিদ্যাবাগীশ ২৪, তৎপুত্র রামধন ২৫, তৎসুত কালিদাস ২৬, কালিদাস-কন্যা ক্ষীরোদা দেবী। চৈতল চট্ট পরমেশ্বর ইঁহাদিগের নিকট জ্ঞাতি, অর্থাৎ গিরিশের সহিত সমান সম্বন্ধ ২৬। তৎপুত্র ক্ষেত্র প্রভৃতি ২৭, তৎ পুত্রাদি ২৮পর্য্যায়।

তিনকড়ি ও বিষ্ণু প্রভৃতির খুল্লতাত রামকৃষ্ণ-কন্যা আনন্দময়ী ২৭, তাঁহার পিতার নাম রামকৃষ্ণ ২৬ ইনি মাধবের অধস্তন সপ্তম-

পুরুষ ইঁহা হইতেই শান্তিপুরের উড়িয়া গোস্বামীরা রাঢ়ীয় শ্রেণীতে পংক্তি পাবন হইয়াছেন। কারণ রামকৃষ্ণ উড়িয়া গোস্বামী কন্যা বিবাহ করেন, ঐ বিবাহ সূত্রে রাঢ়ীয় কুলীনগণ উড়িয়া গোস্বামী-দিগের অন্ন গ্রহণ করেন, তদনুসারে উড়িয়া গোস্বামীরা ফুলে, খড়দা, বল্লভী ও সর্ব্বানন্দী মেলে কন্যা দিতে সমর্থ হইয়াছেন।

# বিজ্ঞাপন।

সম্বন্ধনির্ণয়ের তৃতীয় পরিশিষ্টের বিজ্ঞাপন লিখিবার প্রয়োজন দেখি না। যাহা জ্ঞাতব্য বিষয় তাহার একটী তালিকা দিলেই পর্য্যাপ্ত হইবে। যথা—সম্বন্ধনির্ণয় মূল পুস্তকে সমুদায় জাতির আদি বিবরণ সামাজিক রীত্যনুসারে ক্রমান্বয়ে লিখিত আছে। ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য শূদ্রাদির সামাজিক অবস্থান, পদমর্য্যাদা ও কৌলীন্যাদি যথারীতি নির্ণীত হইয়াছে। প্রমাণ প্রয়োগ যথা—যোগ্যরূপে প্রাচীন মূল পুস্তক দৃষ্টে লিখিত। সম্বন্ধনির্ণয়ের পরিশিষ্ট তিন ভাগে বিভক্ত। প্রথম খণ্ডে রাঢ়ীয় ব্রাহ্মণ, বারেন্দ্র ব্রাহ্মণ এবং বৈদিক ব্রাহ্মণাদির বিবরণ বিশিষ্টরূপে বংশাবলীর সঙ্গে সামঞ্জস্য-ভাবে আছে। দ্বিতীয় পরিশিষ্টে রাঢ়ী ও বারেন্দ্র-কৌলিন্যের মেল ও পটী দৃষ্ট হইবে, তদ্ব্যতীত অবান্তরিক সামাজিক মীমাংসা নির্ণীত হইয়াছে।

তৃতীয় পরিশিষ্টে জাতি সাধনার মৌলিকবৃত্তান্ত সমেত গবর্ণ-মেণ্টের নিকট সমাজপতি নবদ্বীপাধিপতি ও গবর্ণমেণ্টের নির্দ্দিষ্ট পণ্ডিতমণ্ডলীর অভিমতির সঙ্গে প্রত্যেক জাতির পদমর্য্যাদা মীমাংসা স্থিরীকৃত হইয়াছে। ব্রাহ্মণজাতির বংশাবলীর বর্ত্তমান নামও লিখিত আছে। ক্রোড়পত্রে যাহা আছে উহা সমুদায় বিষয়ের সংক্ষিপ্ত বিবরণ এবং অতিরিক্ত বিষয় মাত্র। তদ্দৃষ্টে সারাংশ জানা যায়। ইতি

শ্রীলালমোহন শর্ম্মা। ২৪ বৈশাখ, ১৩২১; শান্তিপুর।

# সম্বন্ধনির্ণয়ের তৃতীয় পরিশিষ্ট।

অধুনা সম্বন্ধ নির্ণয়ের তৃতীয় পরিশিষ্ট বা ক্রোড়পত্র প্রকাশ করিবার ইচ্ছা ছিল না। অন্য সংস্করণে যাবতীয় অভিপ্রায় এবং ভ্রান্তি নিরাস করিব, ইহাই মদীয় মনোগত ভাব। সে অভিপ্রায়ের প্রতিকূলে কেন তৃতীয় পরিশিষ্ট প্রকাশ করিতেছি, তাহা আমি এখানে বলিব না। পাঠকগণ আপনাদিগের নিজ নিজ প্রতিভাগুণে নির্দ্দেশ করিয়া লইতে পারিবেন; ইহাই আমার অনুমান। তৃতীয় পরিশিষ্ট প্রচারের হেতু যিনি না বুঝিলেন, তিনি অপ্রতিভ হইলেন।

ফল কথা, জীবন অনিত্য, সঙ্কল্পিত ব্রত উদ্‌যাপন করাই কর্ত্তব্য। ব্রত প্রতিষ্ঠার যে কত বিঘ্ন, তাহা আমি লিখিয়া শেষ করিতে অসমর্থ।

আমার আরব্ধ ব্রতের প্রধান ব্যাপার পুর্ব্বপুরুষগণের নাম সংকীর্ত্তন। নাম গান করা বলিলে কি ঠিক হইত না? একথা সাহসপূর্ব্বক বলা যায় না। কারণ সঙ্গীত ক্রিয়ায় স্বর-মাধুর্য্য, তান-লয়বিশুদ্ধির প্রয়োজন। এবং উপযুক্ত বাদিত্রেরও আবশ্যক। এ অকিঞ্চন এবং অরসিকের তদ্বিষয়ে একান্ত অভাব আছে। শ্রোতৃবর্গ স্বীয়গুণে ক্ষমা করিবেন।

পাঠকবর্গের অনেকেই বিদিত আছেন যে, দেবতা এবং পিতৃলোকের নাম সংকীর্ত্তনে কোনরূপ আড়ম্বর বা সুললিত ও মনোরম ধ্বনির অভাবে দোষ হয় না। এ বিষয়ে কেবল আন্তরিক

অনুরাগ এবং বিশেষ ভক্তি থাকিলেই দেবতা ও পিতৃগণের তৃপ্তি হয়। সাত্ত্বিক পূজায় এরূপ সংকীর্ত্তনে ব্যক্তিবিশেষের মনস্তুষ্টির ব্যাঘাত হইবে বলিয়া নিজের অনুষ্ঠিত ব্রতের অচ্ছিদ্রাবধারণে বৈমুখ্য প্রদর্শন করিতে পরাঙ্মুখ হইতে সমর্থ হইলাম না।

পাঠকগণ জিজ্ঞাসা করিতে পারেন, সম্বন্ধনির্ণয়ে পিতৃলোককে কিরূপ ভাবে অর্চ্চনা করা হইয়াছে? এবং কিরূপ ভাবে পূজা করা উচিত ছিল? তাহা কি কেহ আগ্রহ সহকারে দৃষ্টি করিয়াছেন? তাই আবার সে পূজায় অচ্ছিদ্রাবধারণ ও সাঙ্গতা সম্পাদন জন্য তৃতীয় পরিশিষ্ট অবতারণা। বস্তুতঃ উহা অনভিজ্ঞ ব্যক্তিদিগের কেহ দেখুন আর নাই দেখুন; স্বকীয় মনস্তুষ্টির নিমিত্ত এবং বুভুৎসু, অনুসন্ধিৎসু ও প্রিয়চিকীর্ষু ব্যক্তিবর্গের কৌতূহল চরিতার্থতায় মৎকৃত অর্চ্চনার ত্রুটি লিখিত হইল।

আমি ভ্রান্তি বশতই হউক অথবা অনবধানতা প্রযুক্তই হউক বলি নাই যে, গৌড়েশ্বর পঞ্চ গৌড়ের সম্রাট্ এবং তাঁহার অসীম পরাক্রম; তিনি মনে করিলেই বিন্ধ্য পর্ব্বতের উত্তর ভাগের সমুদয় ভূপতিবর্গকে সাগ্নিক ও শ্রেষ্ঠ বেদপারগ ব্রাহ্মণ পাঠাইবার জন্য আদেশ করিলে, তাঁহারা গৌড়েশ্বরের আদেশ শিরোধারণ পূর্ব্বক বেদবেদাঙ্গপারগ শ্রেষ্ঠ ব্যক্তিবর্গকে বঙ্গে প্রেরণ করিয়া কৃতার্থ হইতেন। আদিশূর যে তাহা করেন নাই, তাহাই বা কে বলিতে পারে? তিনি অবশেষে স্বীয় শ্বশুরকে অনুরোধ করেন যে, পঞ্চ গৌড়দেশ মধ্যে কান্যকুব্জ ব্রাহ্মণ বিপ্রশ্রেষ্ঠ। সুতরাং কান্যকুব্জদিগের মধ্য হইতে পঞ্চ গোত্রের মহর্ষিকল্প পঞ্চ বিপ্র বঙ্গদেশে প্রেরণ করা আবশ্যক।

২য়—কান্যকুব্জাধিপতির কন্যার অনুরোধ-ক্রমে অর্থাৎ আদি-

শূরের মহিষীর প্রার্থনায় প্রথমে যাজ্ঞিক পঞ্চ বিপ্রের পিতৃপঞ্চক পরম পণ্ডিত ক্ষিতীশ, মেধাতিথি, বীতরাগ, সুধানিধি ও সৌভরি বঙ্গদেশে শুভাগমন করেন মাত্র। তৎপরে ইহাদিগের পুত্র পঞ্চক পুত্রেষ্টি সমাধান বিষয়ে ভট্টনারায়ণ, শ্রীহর্ষ, দক্ষ, বেদগর্ভ ও ছান্দড় সদারাপত্য আদিশূরের আবাসে নিমন্ত্রিত হইয়া আগমন করেন।

৩য়—যজ্ঞ সমাধানান্তে পঞ্চ মহর্ষি রাঢ়দেশে অবস্থিত হইলে ইহাঁদিগের সহোদরচতুষ্টয় আদিশূরের অভ্যর্থনায় বরেন্দ্রভূমে নিবাস গ্রহণ করিয়াছিলেন। শাণ্ডিল্য গোত্রের যজ্ঞকর্ত্তা ভট্টনারায়ণকে বারেন্দ্র ব্রাহ্মণদিগের কুলগ্রন্থে নারায়ণ ভট্ট এইরূপ নামে নির্দ্দেশ করে। সুতরাং উভয় শ্রেণীতে শাণ্ডিল্যগোত্রীয় যজ্ঞকর্ত্তা বিভিন্ন ব্যক্তি নহেন। বরেন্দ্রভূমে বসতি কালে ভট্টনারায়ণের পুত্র আদিগাঁই ওঝা ( উপাধ্যায় ) বরেন্দ্রভূমের আদি অধিষ্ঠানকর্ত্তা; রাঢ়ীয়দিগের মতে ভট্টনারায়ণের প্রথম পুত্র আদিবরাহ। বন্দ্যঘটীয়দিগের আদিপুরুষ। বরেন্দ্রভূমের গ্রাম বিভাগ কালে ইনিই প্রথম গ্রাম পাইয়াছিলেন বলিয়া ইঁহার নাম আদিগাঁই ওঝা।

৪র্থ—যদি কেহ এরূপ প্রশ্ন করেন, রাঢ়ী বারেন্দ্র মধ্যে এত শত্রুতা কেন? উত্তর—উভয় শ্রেণীই পরস্পর বিদ্বেষ বশতঃ পরস্পরের নিন্দা করেন এবং দূরদেশে বাস নিবন্ধন বিভিন্ন বংশীয় এবং বিভিন্ন সম্প্রদায় বলিয়া আপনাদিগকে অভিহিত করেন। বস্তুতঃ পরস্পরের মূল পুরুষ পৃথক্ নহেন। অধিক লিখিবার আবশ্যকতা নাই। দৃষ্টান্ত যথা—একই বংশের পৃথক্ পৃথক্ ব্যক্তির পুত্রাদি অধস্তন সন্ততির সহিত অনেক সময়ে পরস্পরের ঐক্য বাক্য দেখা যায় না। পরস্পরের কুটুম্ব ও বান্ধবগণের সহিত ভোজ্যান্নতা ও বৈবাহিক সম্বন্ধও দৃষ্ট হয় না। আর একটা উদাহরণ প্রদর্শন

করিলেই যথেষ্ট হইবে। যেমন রাঢ়ীয় শ্রেণীর ৩৬ মেল এবং বারেন্দ্র শ্রেণীর আটটী পটী এবং ভাবসমূহ আশ্রয় করিয়া যাহারা আপনাদিগকে কুলীন বলিয়া বিশেষ গৌরব করেন' স্বীয় স্বীয় মেল বা পটীর অন্তর্নিবিষ্ট ব্যক্তিবর্গ ব্যতীত অন্য মেল বা পটীর সমাশ্রিত ব্যক্তিকে হেয় ও নিন্দনীয় জ্ঞান করেন। তদ্ধেতুক যে কত অনিষ্ট ঘটিতেছে, তাহা বলিয়া শেষ করা যায় না। এখন মেল ও পটী ভঙ্গ হইলেই উভয় শ্রেণীর সে দোষ দূরীভূত হয় ও মঙ্গলের সম্ভাবনা। কৌলীন্য প্রথা সংস্থাপিত হইবার পূর্ব্বে সর্ব্বদ্বারী বিবাহ প্রচলিত ছিল। বারেন্দ্রশ্রেণীতে উদয়নাচার্য্য ভাদুড়ী কর্ত্তৃক প্রথমে ঐ শ্রেণীতে পটীবদ্ধ হয়, তাহাতেই বারেন্দ্র শ্রেণীর মধ্যে পরস্পর পার্থক্য ও বিচ্ছেদ ঘটে। রাঢ়ীয়শ্রেণীর বিপ্রগণও কিছুকাল পরে তদ্রূপে দেবীবর ঘটক কর্ত্তৃক ৩৬ মেলে আবদ্ধ হয়েন। তদবধি ইহাঁদিগের অধঃপতনের সূত্রপাত হইয়াছে; এবং পরস্পরের বিচ্ছেদ জন্মিয়াছে।

৫ম—কোন নব্য গ্রন্থকার অনভিজ্ঞতা বশতই হউক অথবা নিজের বিচক্ষণতা ও বিজ্ঞতা দেখাইবার জন্যই হউক কান্যকুব্জাগত পঞ্চ মহর্ষিকে মহারাজ আদিশূর কর্ত্তৃক মালদহের গঙ্গাতীরে বালুকাময় পুলিনে অবস্থানের স্থান নির্দ্দিষ্ট করিয়া দিয়াছেন, তিনি তাঁহাদিগকে যে পাঁচ খানি কুটীর নির্দ্দিষ্ট করিয়া দিয়াছেন, উহা জনশূন্য অরণ্যময় স্থান বলিয়া তাহার ভৌগোলিক দ্রাঘিমা ও অক্ষাংশ পর্য্যন্ত নির্দ্দেশ করিতে বিস্মৃত হয়েন নাই। সম্রাট্ আদিশূরের মহত্ব সংবর্দ্ধন করিবার জন্য রাজ্যের অপক্ষয় নিবারণ মানসে তদীয় বদান্যতার অপূর্ব্ব প্রদর্শন করিতেও ত্রুটি করেন নাই। তাঁহার মতে সম্রাট্ আদিশূর পঞ্চ মহর্ষিকে

পাঁচটী রাজ্য দেন নাই; পাঁচখানি কুটীর করিতে যে পরিমাণ স্থান আবশ্যক, তাবৎপরিমিত স্থান মাত্র দিয়াছিলেন; এবং তাঁহাদিগকে উঞ্ছবৃত্তি দ্বারা জীবিকা নির্ব্বাহের ব্যবস্থা করিয়া দেন। অনুমানের যে কি অদ্ভুত শক্তি। একবার ইহা ভাবা উচিত ছিল যে, যে পঞ্চ মহর্ষিকে মালদহের বিজন প্রদেশে বসাইছেছেন, তথায় তাঁহাদিগের পুত্রাদিকে বাসস্থান দিলেন না কেন? পিতৃবর্গ অপত্যবিদ্বিষ্ট অথবা পুত্রগণ পিতৃভক্তিহীন। তন্নিমিত্ত কি মালদহে পিতৃগণের নিবাসস্থান এবং পুত্রাদির নিবসতিস্থান রাঢ়দেশে স্থিরীকৃত হইল? কি আশ্চর্য্য যুক্তি! অনুমানের কি অপূর্ব্ব মহিমা! ও সকল বিষয় সামান্য শিশুগণও বুঝিতে পারে যে, নিশ্চয় পিতা ও পুত্রেরই নিকটে নিবসতি করা কর্ত্তব্য কি না?

সে কথা বিচার করিবার বিশেষ প্রয়োজন নাই। বিচার্য্য বিষয় এই, সম্রাট্ আদিশূর যে পঞ্চ মহর্ষিকে অত্যন্ত শ্রদ্ধা, ভক্তি, পূজা ও তপস্যাবলে কান্যকুব্জ হইতে নির্ব্বাচন করিয়া আনিয়াছেন, এবং যাহাদিগের দ্বারা সমস্ত বঙ্গে, বিদ্যা ব্রাহ্মণ্য প্রচার করিবেন এবং যাহাদিগের প্রভাবে সৃষ্টি স্থিতি প্রলয় হয়, সেই পঞ্চ মহর্ষি তৎকর্ত্তৃক সামান্য পর্ণশালায় সন্নিবিষ্ট হইবেন, ইহা সামান্য বুদ্ধির অগম্য।

গ্রন্থকারের অনুমানে পঞ্চ মহর্ষি সামান্য-ভিক্ষুক-বটুক মাত্র। সুতরাং তাঁহাদিগকে পাঁচ মুষ্টি তণ্ডুল, এক এক খানা কম্বল ও এক একটা ঘটী, এক একখানা থালা এবং বাসের জন্য পাঁচখানি পর্ণশালা নির্দ্দেশ করিলেই সম্রাটের বদান্যতার একশেষ হইল। এবং পুত্রেষ্টির দক্ষিণা স্বরূপ এক একটী স্বর্ণ মুদ্রা তাহার সঙ্গে ফাউ (অবশেষ) দিলেই দানের, মর্য্যাদার, সুখ্যাতির, মহত্ত্বের

এবং ঔদার্য্যের পরাকাষ্ঠা দেখান হইল! কি চমৎকার অনুমান! পাশ্চাত্য লোক এক একখানা দড়ীর খাটিয়া পান নাই কি?

এ সেরূপ কার্য্য বা অনুমান নহে। সম্রাটের নিজের মহত্ত্ব এবং দানের ও পাত্রের মহিমা বিচার অগ্রে কর্ত্তব্য। ব্রহ্মর্ষিকল্প ভট্টনারায়ণাদি কোথা হইতে আসিয়াছেন, কেমন ব্যক্তি, কিরূপ কার্য্যে আসিয়াছেন, কিরূপ দান করিলে সম্রাটের মহত্ত্ব থাকে এবং কিরূপ দানে গ্রহীতার মানের লাঘব না হয়, ইহা বোধ হয় সামান্য ব্যক্তিও বুঝিতে পারেন। ইহারা ভিক্ষুক নহেন। ভট্টনারায়ণ রাজপুত্র, শ্রীহর্ষাদি দরিদ্র নহেন।

ইহাঁরা বঙ্গদেশের সর্ব্বত্র বেদ প্রচার ও ব্রাহ্মণ্য সংস্থাপন নিমিত্ত সম্রাট্ কর্ত্তৃক আদৃত হইয়া আসিয়াছিলেন। সুতরাং তদ্রূপ সম্মানে সম্মানিত হইয়া পুত্রাদির সহিত নিরুপদ্রবে সুজলা সুফলা রাঢ়ভূমি অর্থাৎ রাষ্ট্র অধিকারপূর্ব্বক সর্ব্বত্র বেদ প্রচার ও ব্রাহ্মণ্য সংস্থাপন করিবেন, ইহাই সম্রাটের মুখ্য উদ্দেশ্য, এবং তাঁহার মর্য্যাদা ও চিরকীর্ত্তি রক্ষার একমাত্র হেতু। সম্রাট্ আদিশূর পঞ্চ মহর্ষিকে পাঁচটী রাজ্য দিয়া গিয়াছিলেন। তদনুসারে তাঁহাদিগের উনষষ্টি সন্তানকে উনষষ্টি শাসনস্থানের অর্থাৎ পরগণার অধিকারী করিয়াছিলেন। যে পুত্র যে গ্রামী বলিয়া পরিচয় দিয়াছেন, তৎসন্ততিগণ সেই সেই শাসনের পরগণার অধিকারী।

বরেন্দ্রভূমেও পঞ্চ মহর্ষির ভ্রাতৃগণ ও তাঁহাদিগের সন্তানপরম্পরা একশত গ্রামিন্; উত্তরবঙ্গে বিদ্যা ব্রাহ্মণ্য প্রচার করিবার জন্য স্থান পাইয়াছিলেন; তাঁহারাও এক একজনে একএকটী রাজ্য অধিকার করিয়াছিলেন। তাহাতেই অতি শীঘ্র বঙ্গদেশে পুনর্ব্বার বেদ, ব্রাহ্মণ্য প্রচার হয়। আমরা আর এ বিষয়ে অধিক কিছুই

বলিতে ইচ্ছা করি না। যিনি যাহাই বলুন বা যাহাই লিখুন, পঞ্চ মহর্ষির তাহাতে কোন প্রকার ক্ষতিবৃদ্ধি নাই। দেবতাদিগকে যাহার যতদূর ক্ষমতা ও মনের মহত্ত্ব, সে তাবৎপরিমিত বস্তু নিবেদন করিয়া দিয়াই, আপনাকে কৃতী ও কৃতার্থ মনে করে। সুতরাং এ বিষয়ে আর তর্ক বিতর্ক করিবার কোন আবশ্যকতা দেখি না। কেবল সম্রাটের উদ্দেশ্য ও সদারাপত্য পঞ্চ মহর্ষির কার্য্যকলাপের ইতিবৃত্ত পর্য্যালোচনা করিলেই যথেষ্ট। ক্ষুদ্রান্তঃকরণে ক্ষুদ্রতা ব্যতীত মহত্ত্ব থাকেন তথাপি আমরা পাঠকগণের কৌতূহল চরিতার্থ হরিমিশ্রাদিরকুলগ্রন্থ হইতে সদারাপত্য পঞ্চ মহর্ষির রাঢ়ে আবাস গ্রহণের প্রমাণ দেখাইতে বাধ্য হইলাম।

রাঢ়ীয়গণ রাষ্ট্র অধিকার করেন বলিয়া ভাগীরথীর পশ্চিম তটস্থ প্রদেশসমূহ রাষ্ট্র অর্থাৎ রাঢ়দেশ বলিয়া বিখ্যাত। রাষ্ট্র শব্দের অপভ্রংশে রাট্=রাঢ় হইয়াছে। পূর্ব্বাঞ্চলের নাম ভড়।

বরেন্দ্র=শ্রেষ্ঠ ইন্দ্রতুল্য ব্যক্তি কর্তৃক অধ্যুষিত বলিয়াই পদ্মানদীর উত্তর সীমাস্থিত স্থানসমূহের নাম বরেন্দ্রভূমি (বা পৌণ্ড্রদেশ)। তাহা হইতে বরেন্দ্র শব্দের উৎপত্তি হইয়াছে। এই নামটী পালবংশীয় রাজাদিগের সময়ে স্থিরীকৃত হয়। তৎপূর্ব্বে ঐ প্রদেশের নাম পৌণ্ড্র দেশ বলিয়া বিখ্যাত ছিল। রাঢ়ীয় পঞ্চ রাজ্যের পঞ্চ কোটী এই নাম কিঞ্চিন্মাত্র পরিবর্ত্তিত হয় নাই। রাঢ়ীয় অন্য চারি রাজ্যের নগরের নামান্তর হইয়াছে বটে, কিন্তু তাঁহাদিগের সন্তানগণের বাসস্থানের দেদীপ্যমান নাম বিদ্যমান। তাহা এপক্ষে প্রচুর প্রমাণ বলিয়া নির্দ্দিষ্ট আছে। তিনিও (গ্রন্থকার) তাহা অপহ্নব করিতে সমর্থ হয়েন নাই। কেবল পঞ্চ মহর্ষিকে মহারাজাধিরাজ আদিশূরের তোষামোদকারী বিবেচনা করিয়া গৌড়ের

রাজধানী সমীপে পাঁচখানি কুটীরে বসাইয়াছেন। মহারাজ সর্ব্বদা চাটুবাক্য শুনিবেন, ইহাই তাঁহার প্রধান উদ্দেশ্য। পাঠক কি বিবেচনা করেন? রাজজ্ভিকায় ছোটিকা আবশ্যক!

"বঙ্গের জাতীয় ইতিহাস" নগেন্দ্রনাথ বসু প্রণীত। ১১১ পৃষ্ঠে লিখিত আছে, পঞ্চমহর্ষিকে রাজা আদিশূর রাঢ়দেশের-পঞ্চ নগরে বেদ ও ব্রাহ্মণ্য প্রচার জন্য আবাস স্থান নির্দ্দেশ করেন নাই। মালদহের নিকট পাঁচ খানি সামান্য গ্রাম দান করিয়াছিলেন। তদীয় বঙ্গের জাতীয় ইতিহাসে তিনি প্রামাণিক দৃষ্টান্ত দেখাইতে পারেন নাই। কেবল নিজের স্বকপোলকল্পিত কথার আড়ম্বর করিয়াছেন। তাঁহার লেখা নিম্নে উদ্ধৃত হইল। যথা—

"যে বিস্তৃত ভূভাগ আমরা প্রাচীন গৌড় রাজধানীর বর্ত্তমান স্থান স্বরূপ নির্দ্দেশ করিয়াছি, তাহারই নিকট কানকোটী ব্যতীত অপর চারিটী গ্রামের সন্ধান পাইয়াছি। প্রায় পূর্ব্ব নামই বজায় আছে, অতি সামান্য রূপান্তর ঘটিয়াছে।"

"এতন্মধ্যে ব্রহ্মপুরীর বর্ত্তমান নাম ব্রহ্মপুর। ইহা মালদহ হইতে পাঁচ ক্রোশ দক্ষিণ পশ্চিমে, ও ভাগীরথীর এক ক্রোশ পশ্চিমে অবস্থিত। ( অক্ষ্য। ২৪, ৫৩, ৫৫ উঃ পূঃ ও দ্রাঘি ৮৮,৩৫ পূঃ )।"

"হরিকোটির বর্ত্তমান নাম হরিপুর। ইহা ভাগীরথীপুরের অর্দ্ধ ক্রোশ উত্তর পশ্চিমে ও কালিন্দী নদীর দক্ষিণে বিদ্যমান। ( অক্ষা ২৫, ৬, উঃ ও দ্রাঘি ৮৮, ৬, ৪৫ পূঃ )।"

"কঙ্ক গ্রামের বর্ত্তমান নাম কাঁকড়ী। এখন রাজসাহী জিলায় ও গঙ্গার দেড় ক্রোশ দক্ষিণে অবস্থিত। ( অক্ষাংশ ২৪, ৩৮, ৪৫, উঃ ও দ্রাঘি ৮৮, ২ পূঃ )।"

"বটগ্রামের বর্ত্তমান নাম বটরিয়া বা বটোড়ি। মালদহ জিলায়

গঙ্গার তটে অবস্থিত। (অক্ষাংশ ২৪, ৪৬, ৪৫, উঃ ও দ্রাঘি ৮৮, ১৩, ৫০ পূঃ)। বহু অনুসন্ধান করিয়াও আমরা কামটী গ্রামের বর্ত্তমান অবস্থান নির্ণয় করিতে সমর্থ হইলাম না। বোধ হয় প্রাচীন গঙ্গার স্রোতপরিবর্ত্তনের সহিত সেই প্রাচীন গ্রাম গঙ্গার গর্ভশায়ী অথবা বিলুপ্ত হইয়াছে।”

দেদীপ্যমান অস্তিত্বসত্ত্বেও বঙ্গের জাতীয় ইতিহাস-লেখক যে কি প্রকার অনুমানের উপর ভিত্তি সংস্থাপন করিয়া যুক্তিমূলক ও প্রামাণিক স্থানপঞ্চকের পরিবর্ত্তে কল্পনা প্রভাবে কেমন পাঁচখানি উটজ নির্দ্দিষ্ট করিয়া দিয়াছেন! বলিহারি যাই!

কান্যকুব্জাগত মহর্ষিপঞ্চকের জীবিকানির্ব্বাহ জন্য, তদীয় ছাত্রগণের শিক্ষা বিধানার্থ, মহর্ষিপঞ্চকের তীর্থাবাস এবং আদিশূরের নিজ অধিকারে দ্বিজাতি মধ্যে বেদ প্রচার, ব্রাহ্মণ্য ও সদাচারের অভ্যাস প্রদর্শনে রাঢ়দেশে এবং গঙ্গাতীরে যে যে গ্রাম প্রদত্ত হইয়াছিল, তাহার নিদর্শন নিমিত্ত কুলার্ণব হইতে এড়ুমিশ্রের কারিকা দেওয়া গেল।

তালিকা দ্বারা বিশেষরূপে অনুমান হয় যে, মহারাজাধিরাজ আদিশূর সদাচার-পরিচ্যুত অব্রাহ্মণ্য রাজ্যে সদাচার ও ব্রাহ্মণ্য সংস্থাপন নিমিত্ত একান্ত ব্যস্ত এবং ঔৎসুক্য দেখাইয়াছিলেন। তন্নিমিত্ত রাজ্য দিতে বাধ্য।

ব্রাহ্মণের কি করা কর্ত্তব্য মহর্ষিপঞ্চকের সে জ্ঞান বিশেষ ছিল। তন্নিবন্ধন তাঁহারা পাঁচজনেই গোত্রকার ঋষিদিগের ন্যায় অতি দূরতর স্থানে পরস্পর আশ্রম করিয়াছিলেন। পূর্ব্বকালে স্থলপথে গমনাগমনের সুবিধা না থাকিলেও নদীপথে যাতায়াতের সুব্যবস্থা ছিল। নাব্য নদীতে নৌ সাধনোদ্যত ব্যক্তির গমনা-

গমনের বিশেষ সুগমতা ও সত্বরতার বার্ত্তা শ্রুত হওয়া যায়। পঞ্চাশ দাঁড়ের পানসী ইহার দৃষ্টান্ত।

যাঁহারা পঞ্চ মহর্ষির কার্য্যকলাপ দেখিয়াছেন, তাঁহারা বুঝিতে পারিবেন মহর্ষিপঞ্চক ভাগীরথীতটে ছাত্রাবাস সংস্থাপন করিয়া অনুগঙ্গ প্রদেশে অতি শীঘ্রই বিদ্যা ব্রাহ্মণ্য ও সদাচার সংস্থাপন করেন। অনুগঙ্গপ্রদেশে অবস্থিতি জন্য মুর্শিদাবাদ, বীরভূম, বর্দ্ধমান, বাঁকুড়া, হুগলী, হাওড়া, মেদিনীপুর নবদ্বীপ, যশোহর, খুলনা এবং চব্বিশ পরগণার প্রজাসমূহের মধ্যে সহজেই এবং শীঘ্রই ব্রাহ্মণ্য ও সদাচার অনুষ্ঠানের আরম্ভ হয়। ক্রমে পূর্ব্ববঙ্গে বৈবাহিক সম্বন্ধে এবং গতানুগতিক ন্যায়ের দৃষ্টান্তে সভ্যতা ও ভব্যতার সঙ্গে ব্রাহ্মণ্য ও সদাচার ক্রমশঃ লব্ধপ্রবেশ হয়। বরেন্দ্রভূমেও তদ্রূপ।

দনুজ মাধবের সময় হইতে পূর্ব্ববঙ্গে শ্রোত্রিয়গণই বিশেষ বিষয়াসক্ত হইয়াছিলেন। বিষয়াসক্ত ব্যক্তির নানাপ্রকারে দোষ ঘটিয়া থাকে। সেই সকল দোষ পরিপাকজন্য শ্রোত্রিয়গণ কুলীন সন্তানগণকে জামাতৃত্বে বরণ করিয়া তাঁহাদিগের পরিবারবর্গের চিরকালের ভরণপোষণের ব্যবস্থাপূর্ব্বক তাঁহাদিগের মহচ্চরণে স্বর্ণশৃঙ্খল সংস্থাপন করিতে লাগিলেন। তদবধি কুলীনসন্তানগণের অনায়াসে বৈবাহিক সম্বন্ধে স্বচ্ছন্দে জীবনযাত্রা নির্ব্বাহ হইতে লাগিল। ইহা দেখিয়াই কুলীনসন্তানগণ একেবারে নিশ্চিন্ত এবং সমস্ত কর্ত্তব্য বিষয়ে উদাসীন হইলেন। ক্রমে তাঁহাদিগের মনে এই অভিমানটুকু দেদীপ্যমান থাকিল যে, তাঁহারা অমুক মহাপণ্ডিত বা মহাপুরুষ আদিকুলীনের অধস্তন সন্তান। এই সূত্রে পৈতৃকস্থান পরিবর্ত্তনের সঙ্গে পূর্ব্ববঙ্গে কুলীনের ভাগ অধিক হইয়া পড়িয়াছে।

স্বস্থানে অধিকাংশ কুলীনগণের সংস্থিতি রহিত হইয়াছে বলিলেও অত্যুক্তি হয় না। মিথিলা ( দ্বারভাঙ্গা )—তথাকার রাজা ব্রাহ্মণ, তিনি গুরুদক্ষিণাস্বরূপ শিষ্যের নিকট দ্বারভাঙ্গা রাজ্য পাইয়াছিলেন। গ্রন্থকার দেখুন—কত বড় রাজ্য! দাতৃত্ব বিষয় রামায়ণ ও মহাভারত পাঠ করা গ্রন্থকারের কর্ত্তব্য। এখানে মহেশ্বরের কুল-পঞ্জিকার বচন যথা—

রাজোবাচ।

হরিমিশ্রেণ যদ্ব্যক্তং স্থানানি তন্নিবেশনে।
শ্রোতুমিচ্ছাম্যহং ত্বত্তঃ কথয়স্ব যথাশ্রুতং॥ ১।

এড়ুমিশ্র উবাচ।

তব শুশ্রূষয়া রাজন্ কথয়ামি যথাক্রমং।
নগরীঃ পঞ্চ পঞ্চভ্যঃ সদ্যো জীবিকয়া দদৌ॥ ২।
শ্রুতিপ্রচারণে পশ্চাৎ পুনঃ পঞ্চানুগঙ্গকে।
শাণ্ডিল্যেষু দ্বিজশ্রেষ্ঠো ভট্টনারায়ণঃ কবিঃ॥ ৩।
পঞ্চকোটীমনুষ্যাথ সোঽধ্যাস্ত নাকুলীশিকং।
পঞ্চানাং কোটয়ো যত্র পঞ্চকোটীতি সা স্মৃতা॥ ৪।
উত্তরস্যাস্তু বীরা ভূর্যাম্যাং মল্লাদয়স্তথা।
বৰ্দ্ধমানস্তু পূর্ব্বস্যাং নাগরাজ্যঞ্চ পশ্চিমে॥ ৫।*
ভূমেমে রত্ননির্দ্দেশাৎ মানভূমীতি সা স্মৃতা॥ ৪।

---

* কুলাচার্য্যশ্রেষ্ঠ বংশীবদন বিদ্যারত্ন ঘটকের পাঠ যথা।—বারুণ্যাং নাগরাজ্যকং। এই পাঠ ঘোড়ানাশ, পাটলী ও ভাজনঘাটের কুলজ্ঞদিগের পুস্তকেও দেখা যায়।

## যাজ্ঞিক পঞ্চ মহর্ষির নামাদি।

| মহর্ষির নাম॥ | গোত্র। | জীবিকার্থ বাসস্থান | অধুনাতন নাম | তীর্থাবাস ও চতুষ্পাঠী |
|---|---|---|---|---|
| (১) ভট্টনারায়ণ | শাণ্ডিল্য | পঞ্চকোটি | পঞ্চকোট বা মানভূমি | কালীঘাট* |
| (২) শ্রীহর্ষ | ভরদ্বাজ | কঙ্কগ্রাম | বাণকুণ্ডা (বাঁকুড়া) | অগ্রদ্বীপ † |
| (৩) দক্ষ | কাশ্যপ | কামকোটি | বীরভূম কামকোটি | তন্ত্রীপুর ‡ |
| (৪) বেদগর্ভ | সাবর্ণিক | বটগ্রাম | বর্দ্ধমান (বড়গ্রাম) | গুপ্তপল্লী ¶ |
| (৫) ছান্দড় | বাৎস্য | হরিকোটি গোপ ব্রহ্মপুরী | মেদিনীপুর (হরিকুটী) গোপ | ত্রিবেণী § |

* কালী শক্তিঃ নকুলেশ্বর ভৈরব সম্বন্ধীয় পীঠস্থানং। কৌশিকী = কালী।

† কাঁকড়া কাঁকড়ী, কাঙ্কী প্রভৃতি অস্পষ্ট নামের অনেক গ্রাম এ প্রদেশে বর্ত্তমান।

‡ কামতা, কান্তা, কেউটা প্রভৃতি অপভ্রষ্ট নামের গ্রাম এই জিলায় বিস্তর দেখা যায়।

¶ বড়গাঁ। বর্দ্ধমানের তাৎপর্য্যার্থ মাত্র।

§ অদ্যাপি মেদিনীপুরের নিকট চীরকোটি বা চিড়াকুটি গ্রাম বর্ত্তমান আছে। গোপ এই স্থান ত জাজ্বল্যমান প্রমাণ।

সরিৎ সুবর্ণরেখাপি যাম্যাং যস্যা বিরাজতে ॥ ৬
সেয়ং পুণ্যতমা ভূমিশ্ছান্দড়স্য নিবেশনে।
বীরাভূঃ কামকোটিঃ স্যাৎ প্রাচ্যাং গঙ্গাজয়ান্বিতা ॥ ৭
আরণ্যকঃ প্রতীচ্যাঞ্চ দেশো দার্দ্দর উত্তরে।
( উত্তরা ইতি কচিৎ পাঠঃ। )
বিন্ধ্যপাদোত্তুবা নদ্যো দক্ষিণে বহবঃ স্থিতাঃ ॥ ৮
স্বাস্থ্যরক্ষাবিধৌ দক্ষস্তত্রাবসৎ স্বকাঙ্ক্ষয়া।
বাণকুণ্ডে স্থিতঃ কঙ্কো বর্দ্ধমানস্য বারুণঃ ॥ ৯
তত্র হর্ষো ভরদ্বাজঃ কবিশ্রেষ্ঠো মহাতপাঃ।
জন্মভূসদৃশং মত্বা তত্রাতিষ্ঠৎ স্বকামতঃ ॥ ১০
প্রাচ্যাং ভাগীরথী যত্রোদীচ্যামপি চকাশতে।
স্বেচ্ছয়া বেদগর্ব্ভেণ বর্দ্ধমানঃ স যাচিতঃ ॥ ১১
এতেভ্যো জীবিকাহেতোর্দদাবেতান্নৃপো মুদা।
পঞ্চভ্যঃ পঞ্চতীর্থেষু পুনঃ পঞ্চ দদৌ নৃপঃ ॥ ১২
ছান্দড়স্য চতুষ্পাঠী ত্রিবেণ্যাং পরিকীর্ত্তিতা।
কৌশিক্যাঃ পাদমূলে চ বিস্থা নারায়ণী স্থিরা ॥ ১৩
মেদিন্যা বর্দ্ধিতাংশো বৈ বটগ্রামঃ সমীরিতঃ।
নদীমাতৃকদেশোহয়ং শস্যপূর্ণো মনোরমঃ ॥ ১৪
গঙ্গা ভাগীরথী যত্র তত্র দক্ষস্য মাতৃকা।
অগ্রদ্বীপো মহাতীর্থো গঙ্গা যত্রোত্তরামুখী ॥ ১৫
কাশীতুল্যো সদাপূতো মুক্তিক্ষেত্রং ন সংশয়ঃ।
তত্রাবাসে মতিশ্চক্রে হর্ষো বেদ-প্রচারণে ॥ ১৬
শাণ্ডিল্যমুনের্বাসাৎ শাণ্ডিপুরমিতি স্মৃতং।
তস্য দাক্ষিণ্য গুপ্তিত্বাৎ গুপ্তপল্লীতি সা বভৌ ॥ ১৭

ত্রিষু সীমসু ত্রিস্রোতা দিশস্ত বারুণীং বিনা :
তয়োর্ভাগীরথী নিত্যমন্তরাবর্ত্ততে শুচৈঃ ॥ ১৮
যত্র দ্বিজাঃ সুখায়ন্তে দুঃখায়ন্তে ন কর্হিচিৎ।
বেদো বিবিচ্য রম্যাস্তামধ্যাবাস সশিষ্যকঃ ॥ ১৯
নবদ্বীপেঽবসদ্রাজা তব পশ্চাৎ পিতামহঃ।
যদা পিতৃবিরোধেষু বৈশ্যশ্রেণী দ্বিধাঽভবৎ ॥ ২০
দ্বিজমুখ্যাঃ পুরা বাসানাদদুরসুগঙ্গকে।
( ক্বচিৎ আদদুরমুগঙ্গকান্ ইতি পাঠঃ। )
প্রাচ্যা যাম্যা উদীচ্যা যে কায়স্থা দ্বিজকিঙ্করাঃ ॥ ২১
অন্যেঽপি বহবঃ শূদ্রা গোপাদ্যা নবশায়কাঃ।
দণ্ডিনশ্চ মহাভাগা মুক্তিকামা বিশেষতঃ।
অন্ত্যজা অপি যে ভক্তা ন ত্যজেয়ুঃ সরিদ্বরাং ॥ ২২

প্রসিদ্ধ কুলাচার্য্য বংশীবদন বিদ্যারত্ন প্রদত্ত
কুলপঞ্জিকার বচন।

যাজ্ঞিক পঞ্চ মহর্ষির ভ্রাতৃগণের সম্বন্ধে মহারাজ আদিশূর কর্ত্তৃক বরেন্দ্রভূমের মালদহ, দীনাজপুর, রংপুর, রাজসাহী, সুসংদুর্গাপুর সমেত ময়মনসিংহ এই সকল দেশে বেদ প্রচার জন্য ইহাঁদিগের আবাস সংস্থাপন করেন এবং ইহাঁদিগের সন্তানগণের জন্য তৎক্ষণাৎ একশত গ্রাম তৎসঙ্গেসঙ্গেই প্রদান করিতে ত্রুটি করেন নাই। এড়ুমিশ্রের কারিকা দেখ, সম্বন্ধনির্ণয় মূল পুস্তক ৩য় সং ৫২০ পৃষ্ঠা হইতে ৫২৫ পৃষ্ঠা দেখ। এই কারিকাগুলি রংপুর জিলার প্রসিদ্ধ অনুসন্ধিৎসু নীলকমল লাহিড়ী সংগৃহীত। বিখ্যাত কবি ও পণ্ডিত দীনাজপুর নিবাসী মহেশচন্দ্র তর্কচূড়ামণি কর্ত্তৃক বিশেষরূপে পরীক্ষিত এবং পাবনা জিলার বেলেকাঁদী

সমাজের গোপীনাথ মৈত্রের প্রদত্ত। ঐ প্রদেশগুলিকে কেহ গৌড়মণ্ডল, কেহ বা পৌণ্ড্রদেশ কহিয়া থাকেন।

যৎকালে আদিশূর মহারাজ য়াজ্ঞিক পঞ্চমহর্ষি এবং তাঁহাদিগের ভ্রাতৃপঞ্চককে যথাক্রমে রাঢ় ও বরেন্দ্রভূমে প্রতিষ্ঠাপিত করেন তৎকালে বঙ্গরাজ্যের ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য এবং শূদ্র এই চারি জাতিই বৌদ্ধবিপ্লবে স্বজাতীয় আচারভ্রষ্ট হইয়াছিল। প্রজাগণের মধ্যে সদাচার সংস্থাপন মানসেই আদিশূর নিজ শ্বশুর কান্যকুব্জেশ্বরের নিকট পত্র লেখেন। আদিশূর পঞ্চগৌড়ের সম্রাট্। তিনি জানেন যে, কান্যকুব্জ প্রদেশ চিরকালই সভ্যতা ভব্যতা ও বিদ্যাব্রাহ্মণ্যে সমস্ত ভূমণ্ডলের আদর্শস্থান বলিয়া শাস্ত্রে উল্লিখিত আছে। বঙ্গদেশ চিরকালই শস্য, পুষ্পফল এবং পঞ্চামৃতে সর্ব্বশ্রেষ্ঠ। সুতরাং কান্যকুব্জাগত ব্রাহ্মণগণের দৈব পৈত্র কার্য্যে কোন প্রকারেই বাধা জন্মে নাই। অপিতু পঞ্চমহর্ষি—

বঙ্গের প্রজাগণ মধ্যে সাধারণতঃ শিষ্টতা ভব্যতা এবং বুদ্ধিমত্তা দর্শনে বিশেষ পরিতুষ্ট হইলেন। তাহাদের সংশ্রবে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য এবং শূদ্রজাতি সকলেই সদাচারসম্পন্ন হইতে লাগিল। তাহার দেদীপ্যমান প্রমাণ এই যে, তৎকাল হইতে বঙ্গদেশের সর্ব্বত্র শিব দুর্গা ও কৃষ্ণাদি প্রতিমাপূজার বিলক্ষণ আড়ম্বর এবং বিশেষ উৎসাহ ও উদ্যোগ হইতে লাগিল ঃ———

# বস্তুতঃ পূর্ব্বকালাবধি অদ্য পর্য্যন্ত

এইগুলিই বরেন্দ্রভূমি বলিয়া প্রসিদ্ধ। পৌণ্ড্র শব্দের অপভ্রংশে পাণ্ডুয়া তৎপরে যাবনিক ভাষায় অপ্রাকৃতিক উচ্চারণে পাণ্ডুয়া বা পেঁড়ো হইয়াছে। এখন যেস্থানে আদিনা মসজিদের ভগ্নাবশেষ

আছে ঐ স্থানই গৌড়ের রাজধানী ছিল। অধুনা উহার নাম বড় পেঁড়ো। হুগলি জিলায় ত্রিবেণীর নিকটবর্ত্তী পাণ্ডুয়ার নাম ছোট পেঁড়ো। বড় পেঁড়ো ঐ আদিনা মসজিদের স্থানের বিভিন্নতা প্রদর্শন জন্য এইরূপ নামকরণে মুসলমানগণই করিয়া থাকেন। তাঁহারা উভয়স্থানে তাঁহাদিগের তীর্থক্রিয়া সমাধা করিয়া পরম আনন্দিত হয়েন।

## পঞ্চমহর্ষির ঊনষষ্টি সন্তানের নাম সমেত ৫৯ শাসনের স্থিতি সন্নিবেশ। যথা—

ভট্টনারায়ণ-সন্ততির বেদ-প্রচারার্থ ব্যক্তিগত আশ্রমের নাম ;

১। মাধব—আকাশগ্রামী—হাবড়া জিলা ৩ সংখ্যক কুলী গ্রামের সহিত একীভূত, কুলাকাশ নামে প্রসিদ্ধ হইয়াছে। এখানে কতিপয় প্রসিদ্ধ প্রধান বংশীয় কুলীন সন্তানের আবাস আছে।

২। মধুসূদন—করালকগ্রামী—বীরভূম জিলার কড়ার বা করাল ( বর্দ্ধমান জিলার কাঁটোয়ার দক্ষিণ কডুই গ্রাম প্রসিদ্ধ ভদ্রসমাজ )।

৩। বাসুক—কুলিশগ্রামী—আকাশ দেখ। (১ সংখ্যা;) বর্দ্ধমান জিলার কুলী গুষুনীও অপ্রসিদ্ধ নহে। থানা মন্তেশ্বর।

৪। গুঁই বা গুহ—কুলভিগ্রামী—বর্দ্ধমান জিলার ইন্দেশ থানার অন্তর্গত।

৫। কোয়—কুশারিগ্রামী।—বর্দ্ধমান জিলায় অম্বিকা কাল্‌নার এক ক্রোশ দক্ষিণ পূর্ব্বাংশেই অবস্থিত অধুনা কুশোডাঙ্গা নামে বিখ্যাত। পূর্ব্বকালে গঙ্গার নিকটবর্ত্তী ছিল, এখন গঙ্গার চড়ায় ভাঙ্গা হওয়াতে সুতরাং কুশোডাঙ্গা। কুশারী গ্রাম প্রসিদ্ধ।

৬। নান—কুসুমকুলীগ্রামী—বর্দ্ধমান জেলায় মন্তেশ্বর থানার দুই ক্রোশ পূর্ব্বদক্ষিণ প্রসিদ্ধ গ্রাম। কুসুমকুলী শ্রোত্রিয় বংশ ধ্বংস। বন্দ্যো, মুখো, চট্টোপাধ্যায় কুলীন সন্তান আছেন। গুপ্তিপাড়ার দক্ষিণাংশে কুসুমকুলী নামে একটী পল্লী ছিল। তথায় কুসুমকুলী শ্রোত্রিয়ের বিশেষ বৃত্তান্ত বিনির্ণয় আছে; যথা—"গুপ্তিপাড়া সমাজে কিসের হুলাহুলী, রূপ বাঁড়ুরী আর কুসুমকুলী।" দোষ। কুসুম গ্রামের রেজ, উগ্রক্ষত্রিয় বিশেষ প্রসিদ্ধ।

৭। নীপ—কেশরগ্রামী—কেশরকুনী বলিয়া দোষ প্রসিদ্ধ; শাঁকটীগড়ের উত্তরপূর্ব্ব এক ক্রোশ, কেশেড়া (কিশোরা) গ্রাম বিখ্যাত। বর্দ্ধমানাদি ছয় জিলায় এবং মানভূমির গড়গড়িতে কেশেড়া ও কেশরি গ্রামের নাম প্রাপ্ত হওয়া যায় এবং অনেক গ্রামে কেশরগ্রামী শ্রোত্রিয়ের বংশ বিরাজ করিতেছে।

৮। রাম—গড়গড়ী—হাবড়া জিলাতেই প্রসিদ্ধ। বর্দ্ধমান জিলার কাল্‌না ও কাঁটোয়ার সীমায় কৃষ্ণবাটী দেয়াসীনির নিকট গড়া ও গাছা দুই গ্রাম একত্র মিলিত। এখন গড়াগাছা হইয়াছে। সিউড়ীর পূর্ব্বাংশে গড়গড় সাঁকো নামে গ্রাম আছে।

৯। মহামতি—দীর্ঘাঙ্গীগ্রামী—জিলা হুগলী (দীগড়ে)

বলাগড়ের নিকট নাটাগড় দীগড়ে বিখ্যাত। (দীর্ঘবাটী) বর্দ্ধমান জিলায় রাণীগঞ্জের নিকট দীর্ঘনগর ও দীগবাড়ী গ্রাম বর্ত্তমান।

১০। বাটু—পারিগ্রামী—জিলা বর্দ্ধমান, পালী গ্রাম নামেই কথিত ও বিখ্যাত। ইষ্ট ইণ্ডিয়ান রেলের শুক্তরার পূর্ব্ব ৩ ক্রোশ। এখানে শ্রোত্রিয় বংশ প্রায় লোপ, কুলীনবংশ আছে।

১১। আদিবরাহ—বন্দ্যগ্রামী—জিলা হুগলি জিলায় বন্দীপুর নামে পরিচিত। সেয়াখালা বন্দীপুর। অনেক কুলীনের বাসস্থান।

১২। বিকর্ত্তন—বটব্যালগ্রামী—বর্দ্ধমান (বড়াল) উপলতি, বড়া, পৃথক দুই গ্রাম। শ্রোত্রিয় ও শাস্ত্রব্যবসায়ী ব্রাহ্মণ পণ্ডিতের আবাসস্থান। কলিকাতা হাটখোলাবাগানের প্রসিদ্ধ পাণ্ডিত কাশীনাথ তর্কপঞ্চাননের জন্মভূমি।

১৩। নীল—বসুয়ারিগ্রামী—জিলা হুগলি বসো গ্রাম বলিয়া পরিচিত; ধনেখালির নিকট। মুর্শিদাবাদেও বসুয়া গ্রাম দেখা যায়। বর্দ্ধমানের মামুদপুরের বসুয়ার শ্রোত্রিয় প্রসিদ্ধ।

১৪। ব্যূঢ়—মাসচটক্‌গ্রামী—(মাসচটক্) জিলা বর্দ্ধমান মাসডাঙ্গা থানা মন্ত্রেশ্বর—মাসন্দী বা মাসদাঘী কাঁটোয়া সবডিবিজান, থানা কেতুগ্রাম। পাঁচথীর নিকটবর্ত্তী।

১৫। শান্তেশ্বর—সেযুকগ্রামী—বর্দ্ধমান বিভাগের প্রায় সকল জিলাতেই সিয়ক, সেযুক, সেয়া ইত্যাদি অপভ্রংশের অনেক গ্রাম আছে। এবং সেই সেই গ্রামে দুই এক ঘর সেযুক-গ্রামী শ্রোত্রিয় দেখা যায়। হুগলি জিলায় মেমারির নিকট সেযুক গ্রাম বিখ্যাত। মুর্শিদাবাদ জিলার জঙ্গীপুরের অন্তর্গত একখানি

গ্রামও ঐ নামে পরিচিত। হুগলি জিলায় ঐ শ্রোত্রিয়ের কুলক্রিয়া বিদ্যমান আছে। তাঁহারা গোস্বামী পদবাচ্য। ইল্ছোবা গ্রামের গোঁসাই। নদিয়া জিলায় কুইথনপুরের অধিকারী ৩য় সং ৬০৪পৃঃ।

১৬। গণ—ঘোষলীগ্রামী—মানভূম জিলার পাণ্ডুা গ্রামের নিকটবর্ত্তী। বরাকর নদীর অর্দ্ধ ক্রোশ ব্যবধান দক্ষিণে অবস্থিত। রাঢ়ভূমির প্রায় সকল জিলাতেই এই নামের অপভ্রংশে ঘোষলা, ঘষুলী, ঘুষ্‌ড়ী নামে অনেক গ্রাম আছে। হাবড়ার নিকট ঘুষড়ীর ট্যাঁক সুপ্রসিদ্ধ।

---

## কাশ্যপ গোত্রীয় দক্ষসন্তানগণের আবাস বা বেদ প্রচারের শাসন স্থান।

১। নীর—অম্বুলী (আমরুলিকা) গ্রামী—জিলা বর্দ্ধমান। (আমল নামে খ্যাত সিঙোর নিকট কাঁটোয়া সবডিবিজান)। শ্রোত্রিয় সংখ্যা অতি অল্প।

২। জন—কয়ারিগ্রামী (বা কোয়ারি)—জিলা বর্দ্ধমান কুওড়া জামড়া দুই পৃথক্ গ্রাম পালা মন্তেশ্বরের ৩ ক্রোশ উত্তর। কাঁটোয়ার ৬ ক্রোশ দক্ষিণ।

৩। ধীর—গুড়ীগ্রামী—জিলা হুগলী গুড়োপ নামে খ্যাত। মানভূমিতেও গুঁড়ীগ্রাম আছে। বীরভূমির গুঁড়ো, মুসিদাবাদ জিলাতেও গুড়ীগ্রাম আছে। হুগ্লী জিলা গুড়োপ ভাস্তাড়া। গুড়পের অর্থ গুড় গোষ্ঠীকে যে গ্রাম প্রতিপালন করে। সুতরাং গুড়োপই অধিক সম্ভব।

৪। সুলোচন—চট্টগ্রামী—মানভূম জিলার (উচট্ট সুচট্ট ছচট্ট)। বর্দ্ধমান জিলায় কুচট্ট গ্রাম হইতে কুচট্=তৎ-পার্শ্ববর্ত্তী গ্রামের নাম কালেশ্বর। ঐ স্থানের চট্টগ্রামী সন্ততির দুর্ব্যবহারে ঐ গ্রামের নাম কুচট্ট হওয়া অসম্ভব নহে। পার্শ্ববর্ত্তী গ্রামও তথৈবচ বলিয়া কালেশ্বর। ঐ গ্রামের পূর্ব্বতন লোকগুলো কিছু কুচুটেও ছিল বটে। কালেশ্বরের দস্যুগণ বিখ্যাত।

৫। শম্ভু—তৈলবাটীগ্রামী—জিলা বাঁকুড়া তিলাড়ী বা তৈলবাটী নামে খ্যাত। বিষ্ণুপুরের নিকট। হুগলী জিলার তিলনা গ্রাম পাণ্ডুয়ার নিকটবর্ত্তী। তথায় কুলীনের বাস আছে। নায়ীগ্রাম ইহার নিকট ছিল। দুই গ্রাম একত্র হইয়া তিল নায়ীর মিলনে "তিলনা" হইয়াছে।

৬। বনমালী—পর্কটীগ্রামী (পাকড়াশী) পাকুড়—বীরভূম জিলা পাকুড় এখন রাজধানী। E. I. R. সাঁওতাল পরগণা।

৭। পালু—পলাশায়ীগ্রামী—মুর্সিদাবাদ জিলা পলসাণ্ডি গ্রাম নামে পরিচিত। কুলীন ও শ্রোত্রিয়ের আবাস। বর্দ্ধমানেও হোড়ো গাঁ পলসা প্রসিদ্ধ।

৮। রাম—পালধিগ্রামী—বর্দ্ধমান বিভাগের অনেক জিলায় পালধে, পাল্‌টে, পাল্‌দী, পালোদা ইত্যাদি অপভ্রংশের অনেক গ্রাম আছে। সেই সেই গ্রামে পালধি শ্রোত্রিয় দুই এক ঘর আছে।

৯। কৌতুক—পীতকগ্রামী (পীতমুণ্ডী)—বীরভূম জিলা, সাঁওতাল পরগণা, পীতমোড়া, পীঠপোড়া গ্রাম পাকুড়ের নিকট।

১০। জটাধর—পূষলীগ্রামী—বর্দ্ধমান বিভাগ ও মানভূম প্রদেশে পোষলা নামে অনেক গ্রাম আছে। ইহারই অপভ্রংশে পূষীলাল।

১১। কৃষ্ণ—পোড়ারিগ্রামী (দগ্ধবাটী)—পোড়াবাড়ী মুর্সিদাবাদ জিলার সাঁইতিয়ার নিকট।

১২। শশিধর—ভট্টগ্রামী (ভট্টশালী) ভাটরা, ভাটাকুলি—জিলা বর্দ্ধমান ভাটাকুলি বলিয়া খ্যাত। যেখানে ভট্টগ্রামীদিগের "কুল" বংশ বা কুলক্রিয়া ছিল। তন্নিবন্ধন গ্রামের নাম ভাটাকুল। থানা সাহেবগঞ্জ। ভাটরা থানা কালনা।

১৩। শুভ—ভূরি (ভুরিষ্ঠাল) গ্রামী—প্রকৃত সংস্কৃত নাম, কুলগ্রন্থে "ভূরিসৃষ্ট" এই নাম আছে। এখনও হুগলী জিলার ভুর্ষুট পরগণা প্রসিদ্ধ। ভূরিসৃষ্টের অপভ্রংশ ভুর্ষুট। মহাকবি ভারতচন্দ্রের জন্মভূমি পাণ্ডুয়ার নিকট। শান্তিপুরে ভূরিষ্ঠাল গ্রামী শ্রোত্রিয় ভট্টাচার্য্য বিশেষ বিখ্যাত। (তামাচিকে)।

১৪। কেশব—মূলগ্রাম নিবাসী—জিলা বর্দ্ধমান মঙ্গলগ্রামের পার্শ্ববর্ত্তী গ্রাম। বর্দ্ধমান হইতে ৫ ক্রোশ পূর্ব্বে।

১৫। শ্রীহরি—শিমলায়ীগ্রামী—ভাগীরথী নদীর সন্নিকটে এবং রাঢ়ভূমির অনেক স্থলেই এই নাম আছে।

১৬। কাক—(হর) হড়গ্রাম নিবাসী—বর্দ্ধমান জিলা হড়োগাঁ পর্গণা, থানা সাতগেছে। বর্দ্ধমান ও কালনার পথের মধ্যবর্ত্তী।

## ভরদ্বাজে শ্রীহর্ষ সন্ততির বাসভূমি বা বেদ প্রচারের শাসন স্থান।

১। বাঁধু—মুখুটীগ্রামী—মুকটে, মুক্তে, মুকুটে ইত্যাদি গ্রাম বাঁকুড়া জিলায় প্রসিদ্ধ। রাঢ়ে ও মানভূমের মধ্যে মুখটীর অপভ্রংশে মোকটা, মুখটী প্রভৃতি অনেক প্রকার গ্রাম দেখা যায়। তথায় যেমন মুখটী কুলীনের সদ্ভাব আছে, তেমনি মুখটী শ্রোত্রিয়ও আছে।

২। জন—ডিণ্ডীগ্রামী ( ডিংসাঁই )—বর্দ্ধমান রাণীগঞ্জ সবডিবিজানের ডিংসা ডিংসী। বীরভূমের দাঁড়কা। বাঁকুড়ার ডেঁড়ী। মেদিনীপুরের ডিংগুসে।

৩। রাম—রায়গ্রাম নিবাসী—রাঢ়ভূমির অনেক স্থলেই এই নাম দেখা যায়। বর্দ্ধমানেই প্রসিদ্ধ। নাদনঘাটের নিকটবর্ত্তী। রায়গ্রামী শ্রোত্রিয়ের এই প্রথম আবাসস্থান।

৪। নান—সাহরিগ্রামী—(সাহড়িয়াল) মুর্সিদাবাদ, মানভূম ও বীরভূমে এই নামের কিঞ্চিৎ পরিবর্ত্তনে অনেক গ্রাম আছে। সেই সকল গ্রামে সাহরি শ্রোত্রিয়ের কিঞ্চিৎ আভাস পাওয়া যায়।

## সাবর্ণ গোত্রে বেদগর্ভের সন্তানগণের বেদপ্রচারার্থ আশ্রম বা আবাসস্থান।

১। রাজ্যধর—কুন্দগ্রামী—জিলা বাঁকুড়া কুন্দী ( পড়াশী ) প্রসিদ্ধ। বর্দ্ধমান জিলার মঙ্গলকোটে এই নামের গ্রাম আছে।

২। হল—গাঙ্গুলীগ্রামী—বর্দ্ধমান জিলা থানা সাতগেছে গ্রাম গাঙ্গুর প্রসিদ্ধ, পূর্ব্বে এখানে থানা ছিল।

৩। মাধব—ঘণ্টাগ্রামী—(ঘণ্টাল) জিলা মেদিনীপুর অপভ্রংশে ঘাঁটাল।

৪। মদন—দায়ীগ্রামী—(ধেঁয়ে) (দানিয়াড়ী শ্রোত্রিয়া) জিলা বর্দ্ধমান। এখন ঐ গ্রামের নাম আকবর নগর ধেঁয়ে বলিয়া খ্যাত, থানা মন্ত্রেশ্বর, কাইগ্রামের পশ্চিম।

৫। বিশ্বরূপ—নন্দীগ্রামী—জিলা মেদিনীপুর ঐ নামেই খ্যাত। ঐ শ্রোত্রিয়ের বাস দৃষ্ট হয়।

৬। গুণাকর—নায়ীগ্রামী—(বা নায়ারি) রাঢ়দেশের অনেক স্থানে এই নামের অপভ্রংশে ব্রাহ্মণ প্রধান গ্রাম আছে। নীয়া হইতে উনিয়া। উনিয়া গ্রাম অজয় নদীর নিকট। পারি বা পালী গ্রামের নিকটবর্ত্তী গ্রাম বিশেষ। গুস্করার উত্তর ২ ক্রোশ।

৭। মধুসূদন—পারিগ্রামী—(পারিহাল পালিগ্রাম) পারি বা পালীগ্রামী শ্রোত্রিয় সন্তানগণ নায়ী বা নায়ারি গ্রামীদিগের পার্শ্ববর্ত্তী হইয়াছিল। "উ" অর্থাৎ তর্ক, নায়ী হইতে নীয়া=উনিয়া। তর্কস্থানে নীত।

৮। রাম—পুংসিকগ্রামী—(পুংস্কুণ্ড) অপভ্রংশে পাঁশকুড়ো, জিলা মেদিনীপুর।

৯। কুমার—বালীগ্রামী—জিলা হুগলী, এখানে অদ্যাপি এই শ্রোত্রিয়ের সত্তা উপলব্ধি হয়। মুর্সিদাবাদে বালীগ্রাম আছে। তথায় ব্রাহ্মণের বাস আছে। প্রসিদ্ধ বালীটুঙী গ্রাম।

১০। দক্ষ—সাটোগ্রামী—জিলা মুর্শিদাবাদ সাটুই নামেখ্যাত। বালী টুঙী এই দুই গ্রাম হইতে অত্যন্ত ব্যবহিত নহে। ভাগীরথীর নিকটবর্ত্তী।

১১। যোগী—শিয়ারিগ্রামী—জিলা বীরভূমের প্রধান নগরের নাম শিউড়ী। এই অঞ্চলে অদ্যাপি শিয়ারি শ্রোত্রিয়ের নাম গন্ধ বিশেষরূপে লক্ষিত হয়। শিয়ারীর অপভ্রংশে শিউড়ী ( জিলা ) বা বীরভূমের প্রধান নগর।

*১২। বশিষ্ঠ—সিদ্ধলগ্রামী—জিলা বর্দ্ধমান সিধলগ্রাম নামেই প্রসিদ্ধ। কাঁটোয়া সবডিবিজানের জাগেশ্বর ডিহী এবং কৌচরের নিকট। থানা মঙ্গলকোট। সাধারণ লোকে শীতলগাঁ বলিয়া থাকে। এই প্রদেশে সিদ্ধলগ্রামী শ্রোত্রিয়ের সত্তা অদ্যাপি দেদীপ্যমান আছে। শ্রীচৈতন্য সম্প্রদায়ের দ্বাদশ গোপালের একতম পাঠ, ঐ গোপালের নাম শ্রীবসুদাম ( চৈতন্য ভাগবত দেখ )। এখানকার চৌধুরিগণ সিদ্ধল গ্রামী শ্রোত্রিয় ও সাবর্ণ গোত্র, সুতরাং এই স্থানটী পঞ্চ মহর্ষির বেদগর্ভ পুত্র বশিষ্ঠের নিজস্ব ও সন্তান পরম্পরার চিরন্তন ব্রহ্মোত্তর। এই বংশে প্রসিদ্ধ ভবদেব ভট্টের জন্ম হয়। তদ্‌বৃত্তান্ত এই পুস্তকেই পৃথক্‌রূপে লিখিত হইয়াছে।

---

## বাংলায় ছান্দড় মহর্ষির সন্তানগণের আবাস বা বেদ প্রচারের শাসন স্থান।

"পুত্রতঃ পৌত্রতশ্চাপি ছান্দড়ৈকাদশ স্মৃতাঃ।"

বাচস্পতি মিশ্র।

মিশ্র। নয় পুত্রের ৯ খানি, ছুই পৌত্রের ছুই সর্ব্বসমেত একাদশ খানি গ্রাম বা বেদপ্রচারার্থ শাসন স্থান। যথা—

১। নারায়ণ—কাঞ্জারীগ্রামী—বাঁকুড়া জিলায় ছাতনার নিকটবর্ত্তী কাঞ্জিয়া কুড়া গ্রাম। মেদিনীপুর জিলায় কাঞ্জারিয়ার অপভ্রংশে কাঞ্জার, কাঁজুর, কাঁজী প্রভৃতি অনেক গ্রাম আছে। খাজরী বিশেষ প্রসিদ্ধ।

২। শ্রীধর—কাঞ্জীলালগ্রামী—( কাঞ্জীবিল্লী ) মেদিনীপুর জিলা কেঁজেলী, কেঁজেড়ী, কাণজুলী ইত্যাদি অপভ্রংশ নামসংযুক্ত গ্রাম দেখা যায়। কাঞ্জিলাল গ্রামীর সংখ্যাও অনেক। ( বাণকুণ্ডা ) বাঁকুড়ার নিকট কাঁকিলা।

৩। সুরভি—ঘোষালগ্রামী—মানভূম, ঘোষড়া—মেদিনীপুর ও হাবড়া জিলায় ঘোষলা, ঘুস্‌ড়ী, ঘসীড় নামের অনেক গ্রাম দেখা যায়।

৪। ধীর—পিপ্পলীগ্রামী—জিলা বর্দ্ধমান, থানা মন্ত্রেশ্বর, পিপ্পল ও পিপ্‌লুন নামে প্রসিদ্ধ। পূর্ব্বে বিস্তর শ্রোত্রিয়ের বাস ছিল। মুর্শিদাবাদেও এই নাম সংযুক্ত অনেক গ্রাম আছে।

৫। শঙ্কর—পূতিতুণ্ডগ্রামী—পুতুণ্ডা ( বর্দ্ধমানের নিকট ) পূর্ব্বে এই স্থানে বিস্তর পূতিতুণ্ডের বাস ছিল। মুর্শিদাবাদ জিলায় জেমোকাঁদীর নিকট একটি পুতুণ্ড গ্রাম আছে। বর্দ্ধমান জিলাতেই পুতুণ্ডা গ্রাম প্রসিদ্ধ আছে।

৬। বিশ্বম্ভর—পূর্ব্বগ্রামী—মেদিনীপুর, বাঁকুড়া ও মুর্শিদাবাদ জিলায় এই নামের গ্রাম আছে। পূর্ব্বগ্রামী শ্রোত্রিয় এই তিন জিলায় বিরলপ্রচার নহে।

৭। মহাযশা—বাপুলীগ্রামী—বাপুল মেদিনীপুর জিলা

অগ্রদ্বীপ বা পিলাগ্রাম বর্দ্ধমান জিলা, অগ্রদ্বীপের সম্মুখবর্ত্তী।

৮। রবি—মহিন্তাগ্রামী—মাহতা। রামচন্দ্রপুরের নিকট মাহতা গ্রাম। E. I. R. Loopline-গুস্করা ষ্টেশন হইতে ১৷৷০ দেড় ক্রোশ পূর্ব্বে অবস্থিত, জিলা বর্দ্ধমান। মুর্শিদাবাদ জিলায়ও মহিন্তী ও মহিন্তা গ্রাম আছে। কোন কোন স্থানে মতি-লাল নামে খ্যাত। যথা (কলিকাতা বৌ বাজার)।

৯। কবি—শিমলালগ্রামী—শিমুলী, শিমলে, শিমলা ইত্যাদি অনেক প্রকার গ্রাম রাঢ়দেশে বিদ্যমান আছে। বর্দ্ধমান জিলায় কালনা থানার পশ্চিমাংশে বাঘনাপাড়ার নিকট শিমলুন গ্রামে এই শ্রোত্রিয়ের কিছু চিহ্ন পাওয়া যায়। মুসিদাবাদেই প্রসিদ্ধ।

১০। চোৎখণ্ড—(চতুষ্খণ্ড) গুণাকর (পৌত্রের) বসতি, পূর্ব্ব গ্রাম ও চোৎখণ্ড লইয়া চারিটী পল্লী স্থির হয়। পূর্ব্ব গ্রাম বা পূর্ব্ব খণ্ড, দক্ষিণ গ্রাম বা দক্ষিণ খণ্ড, উত্তর গ্রাম বা উত্তর খণ্ড উটো নামে বিখ্যাত কালনার চৌথরিয়ার নিকটবর্ত্তী, পশ্চিম খণ্ড মেমারীর নিকটবর্ত্তী।

১১। দীঘল—বা (হিজল) মনোহর দীঘল গ্রামী মেদিনীপুর জিলার হিজলীকাঁথি প্রসিদ্ধ। বাচস্পতি মিশ্রের লেখায় চোৎখণ্ডীর মূল পুরুষ গুণাকর এবং দীর্ঘলের মূলপুরুষ মনোহর এই দুই ব্যক্তি ছান্দড়ের পৌত্র। গুণাকরের পিতার নাম মাধব। মনোহরের পিতা কৃষ্ণ। ছান্দড় মেদিনীপুরী।

যথা—মনোহরঃ কৃষ্ণসূনুর্গুণাকরো মাধবাত্মজঃ।
পিতৃব্যসমভাবেন রাজ্ঞা চ গণিতৌ পুরা॥
দীর্ঘলে হিজ্জলো জ্ঞেয়ো বাসো মনোহরস্যতু।
গুণাকরস্যাধিকারশ্চতুষ্ খণ্ডে সমীরিতঃ॥ এড় মিশ্র।

বিশ্বম্ভর ছান্দড়ের পুত্র বটে, কিন্তু তিনি ষট্পঞ্চাশৎ ৫৬ গ্রাম দান কালে উপস্থিত ছিলেন না। অথবা জন্মেন নাই। পরে গুণাকর ও মনোহরের সঙ্গে তিনজনে পৃথক্ তিনখানি গ্রাম পাইয়াছিলেন। বিশ্বম্ভর পূর্ব্বগ্রাম, গুণাকর চোৎখণ্ড ও মনোহর দীঘল গ্রাম। সুতরাং রাঢ়ীয় কুলে প্রথমেই ৫৯ ঘর শ্রোত্রিয় অর্থাৎ বেদপারগ ব্রাহ্মণ নির্দ্ধারিত হয়।

পূর্ব্বকালীন রাঢ়ীয় ব্রাহ্মণের ব্রহ্মোত্তর অথবা বাসগ্রামের স্থিতি নির্ণয় করা গেল। এক্ষণে হাবড়া এই নূতন জিলায় যে যে গ্রাম ও নগর বর্ত্তমান দেখা যায় তাহার তালিকা দেওয়া যহিতেছে।—

কুলকুলী ও আকাশ } দুই গ্রাম একত্র হইয়া কুলাকাশ হইয়াছে। কুলাকাশ উলুবেড়িয়া সবডিবিজান।

কড়ারি—করাল করালে=খালনা।

কেশরি—কেশোরকোণা (কোণা) হাবড়া সহরের নিকটবর্ত্তী।

## পঞ্চ মহর্ষির সন্তান পরস্পার বৈবাহিক ক্রিয়া কিরূপে কোন্ শ্রেণীরবিপ্রবর্গের সহিত হইয়াছিল, যৌন সম্পর্কে রাঢ়ীয় ব্রাহ্মণগণ বিশুদ্ধকুলসম্ভূত কি না? তাহার পরিচয়।

ভরদ্বাজকুলশ্রেষ্ঠো মেধাতিথির্দ্বিজোত্তমঃ।
কাশ্যপো বীতরাগশ্চ শাণ্ডিল্যঃ ক্ষিতীশস্তথা॥
সাবর্ণিঃ সৌভরির্বিপ্রো বাৎস্যঃ সুধানিধির্দ্বিজঃ।
কান্যকুব্জে মহামান্যো বিদ্যাব্রাহ্মণ্যহেতবে।

এতেষাং যাস্তপত্যানি পূজ্যানি তানি সর্ব্বশঃ॥
দদৃশুস্তে ন সামীপ্যং ভ্রাতৃসম্পর্কগৌরবাৎ।
বান্ধব্যং মন্ত্রণঞ্চৈব সখিত্বাম্নায়হেতবে॥
সৌহার্দ্দাৎ সদ্গুণৈশ্চৈব পরস্পরহিতৈষিণঃ।
বৈবাহিকক্রিয়াযোগাৎ কুটুম্বিত্বঃ পরস্পরৈঃ॥

এডুমিশ্রের কারিকা।

খনিয়ার চাটুতি বংশের একদেশ প্রদর্শিত হইল।

ইহা দ্বারা ঐ কুলের অনেক বংশোদ্ধার হইতে পারে। আমাদিগের দেশে পূর্ব্বকাল হইতে অশৌচ গ্রহণ, পিণ্ড, দান, তর্পন এবং বৈবাহিক কার্য্যে পরিত্যাজ্য ও গ্রাহ্য হেতু সমুদায় কুলের বংশাবলী লেখা থাকে। ইহা সভ্য সমাজের ঐতিহাসিক রহস্যের মূলভিত্তি। বংশাবলীর পরিচয় দ্বারা অনেকে দূরতর সম্বন্ধে অন্যের তর্পণ ও পিণ্ডদানকারী রূপে স্বীয় স্বরূপ যোগ্যতা দেখাইয়া ধর্ম্মাধিকরণ হইতে দায়াদ হইয়া থাকেন।

## খনিয়ার চাটুতি।

খনিয়ার চাটুতির অধস্তন সন্ততির পরিসংখ্যা কতদূর নিম্নে দণ্ডায়মান করা গিয়াছে, তাহা প্রমাণ করিবার জন্য একটী গণ্য মান্য ও প্রসিদ্ধ বংশের পরিচয় লিখিত হইল। কান্যকুব্জাগত পঞ্চ মহর্ষির দক্ষ কাশ্যপগোত্র সম্ভূত। তিনি সুলোচনাদি ষোড়শ পুত্রের জনক। সুতরাং এই ষোল ব্যক্তি পরস্পর সহোদর এবং পৃথক পৃথক গ্রামীণ হইলেও ইহাদিগের সন্ততিবর্গ পরস্পর জ্ঞাতি। (নিকট জ্ঞাতিত্ব নিবন্ধন দশম পুরুষ পর্য্যন্ত পৃথক গ্রামীর সহিত অশৌচ গ্রহণ অবশ্য কর্ত্তব্য ছিল। এখন অতি দূর সম্বন্ধ হেতু এক বংশেও অশৌচ স্পর্শ করে না বটে, কিন্তু সগোত্র ও সকুল্যাদি বিবেচিত হইয়া থাকে। সুতরাং সগোত্র মাত্র।

যিনি ( দক্ষমহোদয় ) কামকেটি নগর বা শাসনের অধীশ্বর হইয়াছিলেন, তাঁহার ঐ শাসন বা পরগণা এক্ষণে বীরভূম ও মুর্সিদাবাদ জিলার অন্তঃপাতি গ্রাম সমূহে পরিণত হইয়াছে। গঙ্গা যে স্থল হইতে ভাগীরথী বলিয়া বিশেষ বিখ্যাত ও দক্ষিণাভি-মুখী হইয়াছে, তাহার নাম তর্ত্তীপুর। এই স্থানটী পুণ্যক্ষেত্র। তথায় দক্ষ মহোদয়ের চতুষ্পাঠী অর্থাৎ চতুর্ব্বেদ প্রচারের মঠ বা (টোল) সংস্থাপিত হয়। এই স্থানে সহস্র সহস্র শিষ্য চারি বেদের শিক্ষায় শ্রোত্রিয় সংজ্ঞায় অভিহিত হইয়াছিলেন। তৎপরবর্ত্তী তিন চারি পুরুষ বিদ্যাব্রাহ্মণ্যে প্রকৃত শ্রোত্রিয়রূপে বিশেষ পাকা হইয়াছিলেন। পঞ্চম হইতে বিদ্যাব্রাহ্মণ্যের আলোচনায় ন্যূনতা, বিশেষতঃ সদাচারের পরিবর্ত্তে কদাচার আরম্ভ হয়। ন্যূন সংখ্যায় কোন কুলে ৭ম ৮ম পুরুষের সময় মহারাজ বল্লালসেন সমাজ সংস্কারে ব্রতী হইয়া কৌলীন্য মর্য্যাদা প্রদান করেন। কাশ্যপ গোত্রে দক্ষের অধস্তনঅষ্টম পুরুষ বহুরূপ, সুচ, অরবিন্দ, হলায়ুধ ও বাঙ্গাল এই পাঁচ মহাত্মা কৌলীন্য প্রাপ্ত হয়েন। চট্টবংশের কুলীনের মূল পুরুষ এই পাঁচ ব্যক্তি।

কান্যকুব্জাগত মহর্ষিপঞ্চকের কাশ্যপ গোত্রীয় যজ্ঞকর্ত্তা দক্ষ বীরভূমি শাসনের অধীশ্বর এবং তর্ত্তীপুর চতুষ্পাঠীর অর্থাৎ উত্তর রাঢ়ের বেদশিক্ষক, সদাচার প্রবর্ত্তক এবং বেদ প্রচারক।

( ১ ) দক্ষ ( ১ ) রাঢ়ীয় কাশ্যপ গোত্রীয় ব্রাহ্মণের মূল পুরুষ পরিশিষ্ট ২৯৫ পৃঃ ও সম্বন্ধনির্ণয় মূলপুস্তক ৪৪৫ পৃঃ। ৩য় সং।

|

( ২ ) সুলোচন ( চট্টগ্রামী ) অর্থাৎ চট্টোপাধ্যায়।

|

( ৩ ) মহাদেব

(৪) হলধর।

(৫) নারিদেব কৃষ্ণদেব রূপদেব

(৬) বরাহ

(৭) শ্রীধর (কোন মতে শ্রীকণ্ঠ,কোন মতে শ্রীকর অধ্বর্য্যু।)

(৮) বহুরূপ (প্রথম কুলীন) ৪৪৮।২২৫ পৃঃ মূঃ ৩য় সং। *

(৯) গোবিন্দ (কুলীন পুত্র) বাসু, রাজু, ঈশ, কুশলী ও গাহী (মূল পু ৪৪৬ পৃঃ) ৩য় সং সহোদর।

(১০) চাকু (চক্রপাণি)।

(১১) শ্রীকর (খনিয়ার চাটুতী) ২৪৭ পৃঃ ১ম পরিশিষ্ট।

(১২) উষা

(১৩) কামদেব (বা কামন্দক)

(১৪) বৃহস্পতি

(১৫) জয়পতি (অপর সহোদর নরেন্দ্র) সুরাইমে। ২য় পরিশিষ্ট ৩৮। ১ম পরি ২৪৭ পৃঃ

---

* বহুরূপোচিতা এতে নব বিখ্যাতপৌরুষাঃ।
মুং আহিতো শিরোঘোষৌ বন্দ্যো জাহ্লনগার্ভকৌ॥
পূতির্গোবর্দ্ধনশ্চাপি মুখোঽপাধ্যায়গতোঽপি চ।
মুং দেবলপশুপতী ততো ঘোষশ্চ মঙ্গলঃ॥
ক্ষেম্যশ্চ কুলজ্ঞিঃ পূতিঃ কাঞ্জিকুতূহলোচিতঃ।
গোবিন্দো বাসুদেবশ্চ রাজো গাহী মধুস্তথা॥
ঈশ্বরঃ কুশলী যোগী বহুরূপসুতা ইমে।
গোবিন্দসুতশ্চক্রপাণিশ্চাকুনামাভবৎ সুধীঃ॥

(১৬) রাজনারায়ণ (এই সময়ে দেবীবর কর্ত্তৃক মেল বন্ধন হয়।)

(১৭) কৃষ্ণানন্দ

(১৮) দুর্গাদাস

(১৯) জয়গোপাল (জয়ন্তীনারায়ণ ও জয়হরি) সহোদর।

(২০) ঘনশ্যাম

(২১) অতিমূল্য (বা অভিমন্যু)

(২২) অযোধ্যারাম রায় (প্রকাশ্য নাম কটুরায়)। রৈ শব্দ স্থানে রায় আদেশ হয়। রৈ বা রায় শ্রীশব্দের দ্যোতক মাত্র। ইনি রাজা আশুতোষনাথ রায়ের বৃদ্ধাতিবৃদ্ধ প্রপিতামহ। উর্দ্ধতন ৭ম পুরুষ।

(২৩) দীনবন্ধু রায়, রাজা আশুতোষ রায়ের উর্দ্ধতন ৬ষ্ঠ।

(২৪) জগদ্বন্ধু রায় (বৃদ্ধ প্রপিতামহ) উর্দ্ধতন ৫ম।

(২৫) নৃসিংহপ্রসাদ রায় (প্রপিতামহ) উর্দ্ধতন ৪র্থ পুরুষ।

(২৬) রাজকৃষ্ণ রায় (আশুতোষের পিতামহ)

---

পুত্রকাস্তস্য চত্বারঃ ভুবি বিখ্যাতপৌরুষাঃ।
শ্রীকরঃ প্রথমস্তেষাং গুণাকরশ্চ মধ্যমঃ॥
তৃতীয়কঃ পুরো নাম্না বিশ্বম্ভরশ্চতুর্থকঃ।
খনিয়া পাটলিয়ানাদোষে তড়িয়া তথা।
তেষাং পৃথক্ পৃথক্ সংজ্ঞা নিবাসগ্রামভেদতঃ॥

সারাবলী।

( ২৭ ) অন্নদাপ্রসাদ রায় বাহাদুর (আশুতোষ নাথের পিতা)

( ২৮ ) রাজা শ্রীমান্ আশুতোষনাথ রায় বাহাদুর। রাজধানী কাশীমবাজার।

( ১৭শ ) কৃষ্ণানন্দ। — বাঁকুড়া জিলার পাত্রশায়ের গ্রামের ত্রিলোচন হাজরার কন্যার পাণিগ্রহণে জন্ম।

( ১৮ ) দুর্গাদাস — স্বকৃত জন্মের পুত্র।

( ১৯ ) জয়গোপাল, জয়ন্তীনারায়ণ ও জয়হরি

তিন সহোদর নবাব সরকারে অমাত্যের পদে অধিষ্ঠিত ছিলেন। তৎকালে ঐ অঞ্চলে তাঁহারাই ঐশ্বর্য্যশালী সুতরাং বাদসাহ তাঁহাদিগের সম্মান বৃদ্ধি নিমিত্ত তাঁহাদিগের উপাধি স্থলে ঐশ্বর্য্য জ্ঞাপক রায় এই উপাধি দেন। রৈ শব্দ স্থানে "রায় পদ হয়" রৈ শব্দের অর্থ ঐশ্বর্য্য।

নবাবের দরবারে অথবা প্রকাশ্য সভায় জয়গোপাল, জয়ন্তীনারায়ণও জয়হরির বিশেষ সম্মান ছিল। অসাধারণ সম্মানের চিহ্ন স্বরূপ রূপার আশা ও শোটা ব্যবহার করিবার অধিকারী হইয়াছিলেন।

( ২৩ ) দীনবন্ধু রায় ( জয়গোপালের বৃদ্ধ প্রপৌত্র ) স্বকীয় শ্রীবৃদ্ধি সাধনে কৃতসঙ্কল্প হইয়া নিজ কৃতিত্ব দেখাইবার জন্য

নবাবী আমলের শেষাবস্থায় অর্থাৎ দুর্দ্দশায় এবং ইংরাজ রাজত্বের আরম্ভে ইষ্টইণ্ডিয়া কোম্পানীর অভ্যুদয়ে কাশীমবাজারের রেশমের কুঠীর দেওয়ানী পদ গ্রহণ করিয়াছিলেন। তৎকালে দেওয়ানী পদসর্ব্বাপেক্ষা গৌরবান্বিত ছিল। যে কয়েক বর্ষ দেওয়ানী করেন, তাহা অতি দক্ষতা ও ব্যাপকতার সহিত করিয়াছিলেন। কাশীমবাজারের ক্ষৌম সূত্র ও বস্ত্র পৃথিবীর সভ্য মণ্ডলীতে অতি সমাদরে গৃহীত হইত। দীনবন্ধু অতি বিশ্বাসপাত্র ছিলেন বলিয়াই ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর নিকট বিশেষ সম্মানিত এবং লোক সমাজে যশস্বী হইয়াছিলেন। বৃদ্ধাবস্থায় এই দেওয়ানী পদে নিজ পুত্র জগদ্বন্ধু রায়কে অনায়াসে প্রতিষ্ঠাপিত করান। জগদ্বন্ধু রায়ও স্বকীয় ও পৈতৃক সম্মান রক্ষা করিয়াই দেওয়ানী কার্য্য করিয়াছিলেন। তন্নিমিত্ত ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর অধ্যক্ষেরা নিমক মহল সংস্থাপন সময়ে মেদিনীপুর জিলার হিজলী কাঁথির নিমক গোলাদেন দেওয়ানী ভার ইঁহারই প্রতি অর্পণ করিয়া নিশ্চিন্ত থাকেন। তৎকালে মেদিনীপুরাঞ্চলে কর সংগ্রহ কার্য্য অত্যন্ত বিশৃঙ্খল ও দুষ্কর ছিল। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর অধ্যক্ষেরা তখন বিষম সমস্যায় পড়িয়াছিলেন। সুদক্ষ ও বিশ্বস্ত কর্ম্মচারীর অভাব ছিল। কিন্তু তাঁহারা মেদিনীপুরের কালেক্টরীর সুশৃঙ্খলার জন্য অবিতর্কে জগদ্বন্ধুকেই দেওয়ানী পদে সংস্থাপন করিলেন। মেদিনীপুরের কালেক্টারীর কর সংগ্রহ কার্য্যের সুশৃঙ্খলা দেখিয়া কোম্পানীর কলিকাতার কর্ত্তৃপক্ষেরা জগদ্বন্ধুর দ্বারা মৈমনসিংহের কালেক্টারীর সুব্যবস্থা করিবার জন্য কৃতসঙ্কল্প হইলেন। তিনিও তদ্বিষয়ে কোনরূপ প্রতিবাদ না করিয়া মৈমনসিংহের কালেক্টারীর দেওয়ানী পদে স্বচ্ছন্দে অভিযান করিলেন। এখানে

অতি অল্পকাল মধ্যেই কর সংগ্রহের সুনিয়ম ও সুশৃঙ্খলা সংস্থান করেন। যাবৎ জীবিত ছিলেন, তাবৎ ঐ পদেই প্রতিষ্ঠিত ছিলেন।

মেদিনীপুর মৈমনসিংহ, রংপুর ও রাজসাহী প্রভৃতি কয়েকটী জিলায় অনেক সম্ভ্রান্ত ভূম্যধিকারী ছিলেন। কালেক্টারীর আয়ও যথেষ্ট ছিল। কিন্তু ইংরাজ অধিকারের প্রথমাবস্থায় কর সংগ্রহের অত্যন্ত অব্যবস্থা দেখিয়া দুঃশীল ভূম্যধিকারিবর্গ সহজে রাজস্ব দিতেন না। জগদ্বন্ধুর অমায়িকতা ও সুশৃঙ্খলায় মেদিনীপুর ও মৈমনসিংহ জিলায় সকল ভূম্যধিকারীই সহজে রাজকর দিতে আর কোন আপত্তি করিলেন না। তদুপলক্ষে জগদ্বন্ধু অতুল ঐশ্বর্য্য সংগ্রহ করিলেন। অপিতু তিনি তৎকালে রাজপুরুষদিগের নিকট বিশেষ বিশ্বস্ত ও কৃতকর্ম্মা বলিয়া প্রশংসিত হইলেন। সর্ব্বদা দৈব, পৈত্র এবং সামাজিক কার্য্যের মহাঘটা ও মহাসমারোহ বশতঃ দীনবন্ধু ও জগদ্বন্ধু লোকসমাজে বিশেষ আদরনীয় ছিলেন। লোকে তাঁহা-দিগের দীনবন্ধু ও জগদ্বন্ধু নাম অন্বর্থ বলিয়া সুখ্যাতি করিত।

তদীয় সন্তানবর্গ সেই অতুল ঐশ্বর্য্যের উত্তরাধিকারী হইয়া গর্ব্বিত হয়েন নাই। তৎপরবর্ত্তী চারি পুরুষ অর্থাৎ পুত্র, পৌত্র, প্রপৌত্র এবং বৃদ্ধ প্রপৌত্র এক্ষণকার উত্তরাধিকারী শ্রীযুক্ত রাজা আশুতোষনাথ রায় পর্য্যন্ত উদারভাবে সৎকার্য্যে দান ও সৎক্রিয়ার অনুষ্ঠান ও সদ্ব্যবহারহেতু জনসমাজে ও রাজপুরুষবর্গের নিকট বিশেষ সম্মানে সম্মানিত হইয়া আসিতেছেন। জগদ্বন্ধুর অধস্তন সন্তানপরম্পরা স্বাধীনভাবে ও নিশ্চিন্তরূপে অতি সুখ স্বচ্ছন্দে কাল হরণ করিয়া আসিতেছেন। রাজা শ্রীযুক্ত আশু-

তেষের জননী শ্রীমতী আর্ণাকালী দেবী সৎকর্ম্মের নিমিত্ত লোক-সমাজে অন্নপূর্ণারূপে বিশেষ প্রশংসনীয়া হইয়া আছেন।

এই বংশের কৃষ্টানন্দ, শ্রীকর হইতে অধস্তন (৭ম) সপ্তম। বহুরূপ হইতে ৯ম (নবম) দক্ষহইতে অধস্তন ১৬শ পুরুষ, তিনি তৎকালে খনিয়ার চাটুতিকুলে বিশেষ প্রসিদ্ধ ও মান্য ছিলেন। তন্নিবন্ধন বাঁকুরা জিলার পাত্রসায়ের গ্রামের প্রসিদ্ধ সৎক্রিয়শালী ভূদেব কাঞ্জীলাল বংশসম্ভূত ত্রিলোচন হাজরার দানে এবং তদীয় কন্যার রূপলাবণ্যে মোহিত হইয়া জামাতৃত্বরূপে কুলভঙ্গ করেন।

(২৩) দীনবন্ধুর পাঁচ পুত্র জগদ্বন্ধু, ব্রজমোহন, কাশীনাথ, শিবচন্দ্র ও গৌরচন্দ্র (২৪)। এবং সুশ্রী ও সুশীলা দুইকন্যা উমাময়ী ও তারাসুন্দরী। শিবচন্দ্র অপুত্রক, তদীয় কন্যা ভুবনেশ্বরীর পুত্র সৈদাবাদ নিবাসী কালীদাস বন্দোপাধ্যায়।

(২৪) ব্রজমোহনের পুত্র জয়কৃষ্ণ (ডাকনাম রামজয়)। উক্ত জয়কৃষ্ণের মোক্ষদানাম্নী একমাত্র কন্যাকে ত্রিবেণী নিবাসী নবকুমার মুখোপাধ্যায় বিবাহ করেন। মোক্ষদায় কন্যা দাক্ষায়ণী, তাঁহার স্বামী বলাগড়িনিবাসী উমাচরণ বন্দোপাধ্যায়। তাঁহার পুত্র শীতলচন্দ্র অপুত্রক অবস্থায় মৃত। বিশ্বেশ্বরী জগদ্বন্ধুর কন্যা, দীনবন্ধুর পৌত্রী। ফুলিয়া মেলের প্রসিদ্ধ রতিরাম ঠাকুরের বংশীয় হুগলী জিলার বলাগড়ির অন্তর্গত কোলোড়া গ্রাম নিবাসী প্রতাপচন্দ্র মুখোপাধ্যায় ঐ বিশ্বেশ্বরী দেবীর পাণিপীড়ন করেন। রাজা আশুতোষের প্রধান অমাত্য (ম্যানেজার) বিদ্বান, ন্যায়বান্, সুবিজ্ঞ ও নিরহঙ্কার শ্রীযুক্ত সাতকড়ি মুখোপাধ্যায় উক্ত বিশ্বেশ্বরী দেবীর ও প্রতাপচন্দ্রের পৌত্র। সুতরাং রাজা আশুতোষনাথের সহিত ঘনিষ্ঠ সম্বন্ধে পরমাত্মীয় ও হিতৈষী। (উভয়েই এক্ষণে স্বর্গস্থিত)।

## মেলের প্রকৃতি বিষয়ে ভরদ্বাজের প্রাধান্য।

সম্বন্ধনির্ণয় মূল পুস্তক ২৭।২৭০ ৩য় সং দেখ। তথাপি
অগ্রে পরিশিষ্টে ৪৬ পৃষ্ঠা দেখা কর্ত্তব্য।

মেধাতিথি মূলপুরুষ। তৎপুত্র শ্রীহর্ষ, গৌতম, শ্রীধর, শ্রীকৃষ্ণ, শিব, দুর্গা, রবি, শশী এবং ধ্রুবাদি কয়েকজন মূলপুস্তক ২৭,২৭০ পৃঃ ৩য় সং দেখ।

ভরদ্বাজ গোত্রীয় শ্রীহর্ষ পুত্রেষ্টি যাগের ব্রহ্মা ১ তিনিই রাঢ়ীয় ভরদ্বাজের আদিপুরুষ। তদীয় ভ্রাতা গৌতম, বারেন্দ্র শ্রেণীয় ব্রাহ্মণের মূলপুরুষ।

শ্রীহর্ষের অধস্তন পুরুষে সামাজিককতা সম্বন্ধে কিরূপ ঘটনা ঘটিয়াছিল, উহা ধারাবাহিক বংশাবলী দ্বারা প্রকাশ করিলে, কুলীনগণ অনায়াসে বুঝিতে পারিবেন যে, তাঁহারা পূর্ব্বে কি ছিলেন, এখন কি হইয়াছেন।

১ শ্রীহর্ষ। ২ শ্রীগর্ভ। ৩ শ্রীনিবাস। মেধাতিথি। ৫ আরব। ৬ ত্রিবিক্রম। ৭ কাক। ৮ ধাঁহু। ৯। জলাশয়। ১০। বাণেশ্বর বা স্থরেশ্বর। ১১। গুহ বা গুঁঞি। ১২শ মাধবাচার্য্য। ১৩শ কোলাহল (কোলাই সন্ন্যাসী)। তৎপুত্র উৎসাহ ১৪শ প্রথম কুলীন। গরুড় ইহার সহোদর ১৪শ, উৎসাহ (শ্রীহর্ষ হইতে অধস্তন চতুর্দ্দশ)।

| ১৪শ

আহিত ১৫ অভ্যাগত মহাদেব।

উধ (উদ্ধব) ১৬ লৌলিক

শিরঃ ১৭ বিকর্ত্তন

১৪শ গরুড়

বাদলি বামন ১৫

বিকর্ত্তন ১৬শ

নারায়ণ ১৭ জনাদ্দন

১৫ শ্রীধর বা শিরো সুত    ১৬ নারায়ণ সুত    ১৬ জনার্দ্দিন সুত

গুরু, নৃসিংহ, দ্যাকর ১৬শ    ধূবো    বল ১৭    ক্ষেম

সুযোধন (১৭শ)    রুদ্র    বৎস    ১৮ গোবিন্দ

ভূপতি (১৮শ)    বিষ্ণু ওঝা বীজ    ১৯    পৃথ্বীধর

গদাধর ১৯    দশরথ    ২০    গঙ্গাগতি

২০ সদাশিব ও উদ্ধারণ ২০ জিতামিত্র ও শত্রুঘ্ন

গোপাল ঘটক (২০শ)    ২১ দৈবকীনন্দন    ২১ শ্রীবর্দ্ধন।

নৃসিংহ ১৬শ।

সর্ব্বেশ্বর ১৭শ।

মুরারি ওঝা    গোবিন্দ    সূর্য্য (১৮)

ভৈরব    বনমালী    অনিরুদ্ধ ১৯    লক্ষ্মীধর (২০)

গজপতি ২০।    দুর্গাবর মনোহর ও

মৃত্যুঞ্জয় ২০ কীর্ত্তিবাস ২০    তিমু বা কিমু ২১শ

মালাধর খাঁ    বরাহ    লক্ষ্মীধর ২০শ।    মাধব শতানন্দ খাঁ ২২শ

হালদার    মনোহর সুত গঙ্গানন্দ

চন্দ্রপতি ২১শ    ২২শ। পরিশিষ্ট—৬৬পৃঃ

উৎসাহের বৃদ্ধ প্রপৌত্র—দ্যাকর (১৬শ) কাঁচনার মুখটী দ্যাকর সুত সারঙ্গ ১৭শ। বিজ (বিজয়) ও ধর্ম্ম ১৮শ। বিজয় সুত অর্জ্জুন মিশ্র (১৯) ১ম পরিশিষ্ট ৬৯৭ পৃঃ ৩য় সং সম্বন্ধ নির্ণয় দেখ। ৮৭।৯৭ ১৩৫ পৃঃ দেখ।

অর্জ্জুন মিশ্র ১৯শ। বাণ ২০শ। বাসুদেব ২১শ
সারঙ্গ ১৭শ। ধর্ম্ম ১৮। পুরাই ১৯শ। জগন্নাথ ২
গোবিন্দ ২১শ। পরমানন্দ ২২। ভবনাথ ২৩। রূপনারায়ণ ২৪
রঘুদেব ২৫শ।

* রঘুদেব (২৫শ) স্কুরাইমেল (বাণ)।

শিবরাম রামনাথ শুকদেব কৃষ্ণচন্দ্র * বলরাম ২৬শ

গোকুল কৃষ্ণকিঙ্কর রামনিধি রামলোচন ২৭শ

মৃত্যুঞ্জয় রামপ্রসাদ রামকুমার ২৮শ।

ঈশ্বরচন্দ্র (জয়দিয়া নিবাসী) ২৯। সীতানাথ ৩০শ। কৃষ্ণগোপাল ও শ্রীগোপাল ৩১শ।

রামকুমার পুত্র দেবনাথ ২৯। দেবনাথ সুত কলিকাতা বিডন ষ্ট্রীট্‌ নিবাসী নীলাম্বর মুখোপাধ্যায় M. A. B. L. ৩০শ কাশ্মীরমহারাজাধিরাজের ভূতপূর্ব্ব প্রধান মন্ত্রী, তৎপুত্র দেবীবর ৩১শ। নীলাম্বরের কনিষ্ঠ সহোদর ব্যারিষ্টার, ঋষিবর মুখোপাধ্যায় কাশ্মীরের জজ্‌ ছিলেন।

* রঘুদেব জয়দিয়ার চৌধুরী চট্ট শোভাকর বংশের কন্যাবিবাহে ভঙ্গ। এই তালিকা বন্ধুবর শ্রীযুক্ত নীলাম্বর মুখোপাধ্যায় প্রদত্ত।

শ্রীহর্ষ ১। শ্রীগর্ভ ২। (কোন কোন পুঁথিতে ধাঁচু লেখা আছে)। শ্রীনিবাস ৩। মেধাতিথি ৪। আরব, গারব ও সারব ৫। আরব সুত ত্রিবিক্রম ৬। তৎপুত্র কাক ৭। কাকসুত ধাঁধু (মুখুটী), শ্রীগর্ভ (ডিঙিগ্রামী) বরাহ (রাঢ়ীগ্রামী) ও সুরেশ্বর (সাহড়ি গ্রামী) ৮। (কোন কোন পুস্তকে

## সারস্বত ব্রাহ্মণেরা বঙ্গীয় সাতশতী নহে।

"বঙ্গের জাতীয় ইতিহাস (১১৪—১৫ পৃঃ দেখ) লেখক অনুমান করেন সাতশতী ব্রাহ্মণগণ সারস্বত বিপ্র।" বাস্তবিক তন্মধ্যে সারস্বত দ্বিজ থাকা অসম্ভব নহে; কিন্তু সাধরণতঃ যাহা দেখা যায় তাহাতে উড়িষ্যা হইতে কামরূপ এবং বিহার হইতে জালামুখী চট্টগ্রাম পর্য্যন্ত সীমার মধ্যে আদিশূরের আদম সুমারির গণনায় একঘরও সারস্বত দ্বিজের বিদ্যমানতার কোন প্রমাণ পাওয়া যায় না। বঙ্গে এখনও নিতান্ত বিরল প্রচার; তদ্বৈপরীত্যে বৈদিক ব্রাহ্মণের সত্তা দেখা যায়। গ্রন্থকর্ত্তা আরও অনুমান করেন যে বর্দ্ধমান জিলার সাতশৈকা পরগণা সারস্বত ব্রাহ্মণের আদিম আবাস স্থান ছিল। বাস্তবিক তাহা নহে; উহ তাঁহার স্বপ্নের দেখা মাত্র। মুসলমান ভূপতিদিগের সময়ে বর্দ্ধমান জেলায় মামুদপুরে একজন অতি উচ্চ পদস্থ গণ্যমান্য মুসলমান কর্ম্মচারী ছিলেন; তাঁহারই জায়গীর সেইহেতু ঐ পরগণার নাম সাতশৈকা লেখা যায়। মামুদপুর স্বরূপ সাতশতএকখানি (৭০১) গ্রাম লইয়া একটী

---

ধাঁধুর পুত্র জলাশয় (৯)। তৎসুত বাণেশ্বর বা সুরেশ্বর ও প্রাণেশ্বর (১০) লেখা আছে. কিন্তু তাহা প্রকৃত নহে। ধাধূ সুত জিয়ো ও ভুঁই (৯)। ইহাই ঠিক। ভুই সুত মাধবাচার্য, ঊষাপতি, বরাহ ১০। মাধব সুত কোলাহল ১১। তৎসুত উৎসাহ, ঠোঠ, শঠ, দানবপতি, গরুড, গোপাল, বিষ্ণু, বিঠো ১২। উৎসাহি সুত আহিত বা আয়িত, মহাদেব, কামদেব, পুরন্দর, রত্নেশ্বর, শ্রীমান, শ্রীরঙ্গ, গদাধর, চক্রপাণি, নরহরি, পঙ্কায়ুধ পদ্মনাভ, বাসুদেব, পঞ্চানন, বাদলী, অভ্যাগত, লক্ষীধর ১৩।

মুরারি সুত ভৈরব, বনমালী, অনিরুদ্ধ, সৌরী, মদন,মার্কণ্ডেয়, ব্যাস ১৯। অনিরুদ্ধ সুত লক্ষীধর হালদার, ধিতিকর, বরাহ, নারায়ণ হৃষীকেশ, গোবর্দ্ধন ২০।

পরগণা হয়,গ্রামটী সাতশৈকা পরগণার প্রধান নগর ছিল। তাহার তিন ক্রোশ পূর্ব্বে নাদনঘাট নামক প্রধান বন্দর বিদ্যমান আছে। এই বন্দর চাউলধান ব্যবসায়ের বঙ্গদেশের একটী প্রধান স্থান। নাদনঘাট গ্রামের চতুপার্শ্বস্থ গ্রাম লইয়া সাতশৈকা পরগণা, মামুদপুর রাজধানী। ঐ পরগণা কালনা সব ডিবিজানের মন্তেশ্বর থানা ও পূর্ব্বস্থলী থানা এবং কাঁটোয়ার কিয়দংশ মাত্র। সাতশৈকা পরগণার সমুদায় গ্রাম স্বয়ং তন্ন তন্ন করিয়া অনুসন্ধান করিয়াছি কোথাও সারস্বত ব্রাহ্মণের কোন চিহ্ন দেখিতে পাই নাই। সাতশৈকা পরগণার একজন মুসলমান ভূপতি জায়গীরদার ছিলেন। বাদসাহদিগের প্রথমাবস্থায় নবদ্বীপের দুই ক্রোশ পশ্চিমস্থিত সমুদ্রগড় গ্রাম সেই জায়গীরদারের জামাতার রাজধানী হয়। অদ্যাপি সমুদ্রগড় সাতশৈকার রাজধানী বলিয়া পরিচিত। তথায় যে ভূপতি আছেন, তাঁহার পূর্ব্বপুরুষগণ উগ্রক্ষত্রিয়', মন্তেশ্বর থানার কুসুমগ্রামের রেজবংশ সম্ভূত। রেজ মহাশয় জায়গীরদারের কন্যার রূপলাবণ্যে মোহিত হইয়া মুসলমান হয়েন। জামাতৃত্বহেতু রাজত্বপ্রাপ্ত হয়েন। মামুদপুর হইতে সমুদ্রগড়ে রাজধানী করেন। ইঁহার সন্তানপরম্পরা মুসলমানধর্ম্মী, জাতিভ্রষ্ট উগ্রক্ষত্রিয়রূপে অভিহিত হইয়া থাকেন বলিয়া একবারে হিন্দুর আচার ব্যবহার পরিত্যাগ করেন নাই। হিন্দুদিগের সাধারণ জনতার মহোৎসবের ( অর্থাৎ বারইয়ারী পূজায় ) যোগ দিয়া থাকেন। হিন্দুর অন্যান্য পূজাপার্ব্বনেও বিদ্বেষভাব নাই। সাতশৈকা পরগণায় সমুদ্রগড়ের রাজার প্রদত্ত অনেক ব্রহ্মোত্তর ভূমি, অনেক ভূদেব, বহুপুরুষ পরম্পরায় ভোগ করিয়া আসিতেছেন। ইঁহাদিগের হিন্দু উপাধি ঠাকুর। মুসলমান সংজ্ঞা খাঁ বাহাদুর। তদনুসারে প্রত্যেক

ব্যক্তির দুইটী নাম আছে। একটী হিন্দু ও অপরটী মুসলমান নাম। অধুনাতন রাজার নাম মাখনলাল ঠাকুর তথা মহম্মদ ইছামৎ খাঁ। ইহাঁর পিতার নাম মধুসূদন ঠাকুর তথা মহম্মদ মহব্বৎ খাঁ। ইহাঁদিগের প্রদত্ত ব্রহ্মোত্তর অপেক্ষা হিন্দুর দেবোত্তরে দান কম হয় নাই। মুসলমান ধর্ম্মাক্রান্ত হইলেও অদ্যাপি সমুদ্রগড়ের বারইয়ারির পূজায়, অগ্রে এই রাজাদিগের প্রদত্ত পূজোপহার নিবেদিত হইয়া থাকে, তৎপরে নবদ্বীপাধিপতির নামে সংকল্প পূর্ব্বক পূজা আরম্ভ হয়, তৎপরে বর্দ্ধমানাধিপের। এই তিনব্যক্তির প্রদত্ত পূজাপরে অন্য লোকের প্রদত্ত পূজা নিবেদিত হয়।

অপিতু সাতশৈকা পরগণায় এক ঘরও সাতশতী বা সারস্বত ব্রাহ্মণের নামগন্ধও পাই না। অধিক কি বলিব, বর্দ্ধমান জিলায় ৪ খানি গ্রাম ব্যতীত অন্য কোন গ্রামে সাতশতী ব্রাহ্মণের ছন্দাংশও আছে কি না তাহাও সন্দেহ স্থল। যথা—রাণীহাটী পরগণায় সিঙ্গেরকোণ মাচ্ছর-ময়নাগড়, নবগ্রাম; বর্দ্ধমান পরগণায় ভৈঁটে-পালসীট গ্রাম। ইঁহারা যব-গ্রামী গোস্বামী, পরম্পর জাতি। ৩৬ জাতির গুরু। সারস্বত হইলে নিকৃষ্ট জাতিকে শিষ্য করিতেন না।

অধুনা শান্তিপুর বাঙ্গালা স্কুলের পণ্ডিত শ্রীযুক্ত বনমালী ভট্টাচার্য্য প্রণীত সাগর প্রকাশ নামক গ্রন্থে সারস্বত বলিয়া সাতশতীর প্রশংসা ও নিজের পাণ্ডিত্য দেখাইতে ক্রটি করেন নাই এবং পূর্ব্বতন কুলাচার্য্যের পুঁথির পাঠ উল্টাইয়া নিজের মত পুষ্ট করিবার চেষ্টা করিয়াছেন। ইহাই নগেন্দ্র বাবুর বঙ্গের জাতীয় ইতিহাসের নিদানভূত।

এখনও সাতশতীর অধিকাংশ ব্রাহ্মণ কান্যকুব্জ সন্তানের নিকট অপাঙ্‌ক্তেয় ও হেয় বলিয়াই নির্দিষ্ট আছেন।

বিশেষতঃ বুড়োন পরগণার চক্রবর্ত্তী বিষ্ণুরাম গোপব্রাহ্মণ পরীবাদে অভিযুক্ত। সুতরাং শ্রীপদের উপরে বিস্ফোটক।

মূলোপঞ্চাননের কারিকা এই, যথা—

"রামেশ্বরপুরের শ্যামসুন্দর আর উলোর মধ্যে শিবশঙ্কর, পরে দত্তপুলের ঠাকুরদাস, বন্দ্যমুখোচট্টো সপ্তশতী পায়। এই গুনে বুড়োনের গোপযাজী চকত্তি, কাটানী বিষ্ণুরাম নিজ ভগো বলি ধায়॥" সম্বন্ধনির্ণয় মূল পুস্তক ৩য় সং ২৯২ পৃঃ।

সাতশতীর মধ্যে কৌণ্ডিন্য আরও ঘৃণিত। পূর্ব্ব কালের একটা প্রবাদ আছে; তদ্দ্বারাই কৌণ্ডিন্যদিগের সুব্রাহ্মণত্বের ব্যাঘাত জন্মে। যথা—

ব্রাহ্মণেভ্যো দধি দীয়তাং কৌণ্ডিন্যায় তক্রং। চিরপ্রবাদ। তক্র শব্দে ঘোল বুঝায়।

## দেবীবরের গুরু চট্ট শোভাকর কি কুন্দ শোভাকর?

শোভাকর বংশের পরিচয় বঙ্গের জাতীয় ইতিহাস লেখক ঐ গ্রন্থের (১৯৯ পৃঃ) বাচস্পতি মিশ্রের দোহায় দিয়া বলেন। অবসথী চট্ট শোভাকর দেবীবরের গুরু ছিলেন না। কুন্দরোষাকরের অধস্তন ৬ষ্ঠ পুরুষ শোভাকর দেবীবরের গুরু ছিলেন। তৎপ্রদত্ত তালিকা যথা—রোষাকর পুত্র ষাঠ (ষষ্ঠীধর), পৌত্র গোবিন্দ, প্রপৌত্র উষাপতি, বৃদ্ধপ্রপৌত্র উধ, অতিবৃদ্ধ প্রপৌত্র শোভাকর।

বস্তুতঃ বাচস্পতি মিশ্রের কুলরাম গ্রন্থে কুন্দরোষাকরের

বংশের শোভাকর নিষ্কুল এ কথা কোন স্থানে লিখিত হয় নাই বরং সর্ব্বত্র চট্টাবসথী শোভাকরের বংশীয়গণ নিষ্কুল বলিয়াই প্রসিদ্ধ। পূর্ব্ববঙ্গ ও রাঢ়দেশ হইতে কুন্দগ্রামীর যে তালিকা প্রাপ্ত হইয়াছিলাম তাহাতে তাঁহারা দেবীবরের গুরু শোভাকরের বংশীয় বলিয়া বিশেষ কোন দাবী করেন না। সে অভিমানও নাই। সম্বন্ধনির্ণয়ের ১ম পরিশিষ্ট ৪০১ পৃঃ দেখ।

কুলরামের বচন যথা—

দেবীবরস্যৈব মৃষা ন ভাষা সর্ব্বেষু লোকেষু বিকশিতা সা।
শোভাকরো নিষ্কুল উক্তিরেষা দূরীকৃতা তস্য কুলে কুলাশা॥
স বংশজত্বেন ভুবি প্রদিষ্টঃ চট্টবংশাবতংসোঽপি চ নিষ্কুলঃ।
শোভাকরস্তস্য রুষা শশাপ দেবীবর ত্বংহি ভব নির্বংশকঃ॥

• "নিষ্কুল শোভাকর" এই শব্দ এবং "কুন্দলালে কুলং নাস্তি ন কুলং রগুপিণ্ডয়োঃ।" কুন্দলাল বংশীয়দিগের কুল নাই, একথা বলায় সমুদায় কুন্দবংশের কুলাভাব; দেবীবর কর্ত্তৃক শোভাকরের পৃথকরূপে নামনির্দ্দেশ দ্বারা গুরুর অভিসম্পাতে পতিত হইয়া দেবীবরকে স্বয়ং নির্ব্বংশ হইবার আবশ্যকতা দেখি না। প্রত্যক্ষ প্রমাণ সত্ত্বে এবং ঐ দুই বাক্যের অসামঞ্জস্য নিবন্ধন, চট্ট শোভাকরের অন্বয় সম্ভূত ব্যক্তিবর্গকেই সকলে দেবীবরের গুরুবংশ কহিতে নিতান্ত বাধ্য। এই বংশ নিষ্কুল হইলেও বিদ্যা, ব্রাহ্মণ্য, দান, ধ্যান ও পাণ্ডিত্যে চিরপ্রসিদ্ধ।

৩৬ মেল মধ্যে ২২ দ্বাবিংশতি প্রকৃতির নামানুসারে হইয়াছে। সম্বন্ধনির্ণয় মূল পুস্তক ৩য় সং ৩০৮

যথা—বল্লভী, সর্ব্বানন্দী, সুরাই প্রভৃতি ২২। নিম্নলিখিত ছয়টী মেল প্রকৃতিবর্গের নিবাস ভূমির নামে নির্দ্দিষ্ট। যথা—ফুলিয়া, খড়দা, দেহাটা, বাঙ্গালবাসী ও নড়িয়া। প্রকৃতিবর্গের উপাধি যুক্ত হইয়া তিনটী মেল হইয়াছে। যথা—পণ্ডিতরত্নী, আচম্বিতা ও আচার্য্যশেখরী। প্রকৃতিবর্গের দোষ নিবন্ধ পাঁচটী মেলের নামকরণ হইয়াছে। যথা—ছায়ানরেন্দ্রী, পরিহাল, শুদ্ধে সর্ব্বানন্দী, প্রমোদনী ও হরিমজুমদারী। ২য় পরিশিষ্ট দেখ।

পূর্ব্বকালে বঙ্গে ব্রাহ্মণ ক্ষত্রিয়ের বাস দেখা যায়, কিন্তু ক্ষত্রিয় রাজা এবং সাগ্নিক বিপ্র বাস করিতেন কি না?

প্রথম উত্তরে বোধ হইবে যে তীর্থযাত্রা ব্যতীত অঙ্গ, বঙ্গ, কলিঙ্গ, সৌরাষ্ট্র এবং মগধে আর্য্যজাতির শ্রেষ্ঠ ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের নিবাস ছিল না। বৈশ্য ও শূদ্র এই দুই জাতি যেখানে সেখানে বাস করিতে পারিত। মনু আবার সাধারণতঃ যে বিধি দিয়াছেন,তদনুসারে যে স্থানে কৃষ্ণসার মৃগ স্বভাবতঃ বিচরণ করে সে সকল স্থান যজ্ঞিয় দেশ। সুতরাং মনুর সময় হইতে অঙ্গ, বঙ্গ, কলিঙ্গাদি দেশে ব্রাহ্মণ ক্ষত্রিয়ের বাসের আর বাধা থাকিল না।

রামায়ণ, মহাভারত, বিষ্ণুপুরাণ ও ভাগবত প্রভৃতিতে যে সকল রাজন্যগণের বর্ণন আছে তন্মধ্যে বঙ্গরাজ্যের ক্ষত্রিয়গণের কথায় বিশেষ উল্লেখ আছে। যেখানে ক্ষত্রিয়, রাজন্যগণের বাস সেইখানেই সাগ্নিক ব্রাহ্মণের প্রয়োজন। সুতরাং বৈদিক সময়ে যে সকল স্থান অব্রাহ্মণ্য দেশ বলিয়া পরিগণিত ছিল,

কালক্রমে ক্রমশঃ ব্রাহ্মণাদি উচ্চ জাতির নিবাস নিবন্ধন সেই সকল স্থানের আর অপবিত্রতা থাকিল না। প্রমাণ যথা—

না-ব্রহ্ম ক্ষত্রমৃধ্নোতি নাক্ষত্রং ব্রহ্ম বর্দ্ধতে।
ব্রহ্মক্ষত্রঞ্চ সম্পৃক্তমিহ চামুত্র বর্দ্ধতে॥ মনু ৯।৩২
কৃষ্ণসারস্তু চরতি মৃগো যত্র স্বভাবতঃ।
স জ্ঞেয়ো যজ্ঞিয়ো দেশো ম্লেচ্ছদেশস্ততঃপরঃ॥ মনু২।২৩
অঙ্গবঙ্গকলিঙ্গেষু সৌরাষ্ট্রমগধেষু চ।
তীর্থযাত্রাং বিনাগচ্ছন্ পুনঃ সংস্কারমর্হতি॥ মনু

অব্রাহ্মণ্য পৌণ্ড্র, কৌশিকীকচ্ছ ,বঙ্গ ও তাম্রলিপ্তি—(তামাড়) ছোটনাগপুরের লোহারডগার অন্তর্গত রাজ্য বিশেষ। কেহ কেহ মেদিনীপুরের তমলুক প্রদেশকেও নির্দ্দেশ করেন। অঙ্গ বঙ্গ প্রভৃতি স্থানের ক্ষত্রিয় রাজগণকে রাজসূয় যজ্ঞ করিবার পূর্ব্বে যুধিষ্ঠির পরাভব করিতে আগমন করেন, এবং তাঁহাদিগের সহিত যুদ্ধ করেন। যথা—

ততঃ পুণ্ড্রাধিপং বীরং বাসুদেবং মহাবলং।
কৌশিকীকচ্ছনিলয়ং রাজানঞ্চ মহৌজসং॥ ২০
উভৌ বলভৃতৌ বীরাবুভৌ তীব্রপরাক্রমৌ।
নির্জ্জিত্যাজৌ মহারাজ বঙ্গরাজমুপাদ্রবৎ॥ ২১
সমুদ্রসেনং নির্জ্জিত্য চন্দ্রসেনঞ্চ পার্থিবং।
তাম্রলিপ্তঞ্চ রাজানং কর্ব্বটাধিপতিং তথা॥ ২২

মহাভারত সভাপর্ব্ব, অধ্যায় ৩০

উৎকল ও কলিঙ্গাদি অব্রাহ্মণ্য দেশে যে মহর্ষিগণ যে প্রকার অগ্নি হোত্রাদি কার্য্য করিয়াছেন এবং তথায় রাজন্যগণের সহিত

একত্র অবস্থান করিয়াছেন, তাহার প্রমাণও মহাভারতাদিতে সুস্পষ্ট উল্লিখিত হইয়াছে। যথা—

এতে কলিঙ্গাঃ কৌন্তেয় যত্র বৈতরিণী নদী।
যত্রাযজত ধর্ম্মোঽপি দেবাঞ্ছরণমেত্য বৈ॥ ৪
ঋষিভিঃ সমুপাযুক্তং যজ্ঞিয়ং গিরিশোভিতং।
উত্তরং তীরমেতদ্ধি সততং দ্বিজসেবিতং॥ ৫

মহাভারত বনপর্ব্ব ১১৪ অধ্যায়। এস্থানটী উৎকল=ওড্র দেশের যাজপুরের বৈতরণী নদী।

যে সময়ে পঞ্চ গোত্রের পঞ্চ সাগ্নিক ব্রহ্মর্ষি বঙ্গে আসিয়াছিলেন, তাহার অতি পূর্ব্বকালে অর্থাৎ দ্বাপর যুগে বিশেষরূপে ব্রহ্মর্ষিদিগের অধিষ্ঠান স্থান হইয়াছিল।

বলিরাজার ঔরষ পুত্র জন্মে নাই। দীর্ঘতমা ঋষির ঔরসে বলিরাজের ক্ষেত্রে তাহার পাঁচ পুত্র জন্মে। সেই পাঁচ জনের নামে পাঁচটী রাজ্য বিভক্ত হয়। অধুনা সেই পাঁচটী রাজ্যই বাঙ্গালা প্রেসিডেন্সির অন্তর্গত। যথা—

মহাযোগী স তু বলির্বভূব নৃপতিঃ পুরা।
পুত্রানুৎপাদয়ামাস পঞ্চবংশকরান্ ভুবি॥
অঙ্গঃ প্রথমতোঃ জজ্ঞে বঙ্গঃ সুহ্মস্ততঃপরং।
পুণ্ড্রঃ কলিঙ্গশ্চ তথা বালেয়ং ক্ষত্রমুচ্যতে॥ হরিবংশ
অঙ্গো বঙ্গঃ কলিঙ্গশ্চ পুণ্ড্রঃ সুহ্মশ্চ তে সুতাঃ।
তেষাং দেশাঃ সমাখ্যাতাঃস্বনাম প্রথিতা ভুবি॥
মহাভারত আদি পর্ব্ব ১০৪ অ ৪৯ শ্লো

পৌণ্ড্রদেশে পাল বংশীয়দিগের প্রতাপে বৌদ্ধ ধর্ম্মের বিস্তার

মুহ : সমস্ত বঙ্গে ক্রমশঃ ব্রাহ্মণ্য লুপ্তপ্রায় হইয়াছিল। আদি-শূরের দ্বারা পুনর্ব্বার ব্রাহ্মণ্য ধর্ম্মের উন্মেষ ও সংস্থাপন হয়

এক্ষণে দেখা যাউক আদিশূরের সমসাময়িক কোন্ কোন নৃপতি বিশেষ প্রসিদ্ধ। তাহার বিচারে দেখা যায়—

পৌণ্ড্রবর্দ্ধনে জয়ন্ত, কশ্মীরে জয়াদিত্য, কান্যকুব্জে যশোবর্ম্ম—দেব ও আমরাজের সহিত গৌড়াধিপ ধর্ম্মপালের বিরোধ, সর্ব্বদা বর্ত্তমান ছিল। প্রবন্ধকোষ দেখ।

---

বারেন্দ্রকুল শাস্ত্রে দেখিতে পাই বঙ্গাধিপ ধর্ম্মপালের নিকট ভট্টনারায়ণের প্রথম পুত্র সর্ব্বাগ্রে ধামসার গ্রাম পাইয়াছিলেন বলিয়া তাঁহার নাম আদিগাঁই বলা হয়, যথা—

রাজা শ্রীধর্ম্মপালঃ সুখমমরধুনীতীরদেশে বিধাতুং
নাম্নাদি-গাঞিবিপ্রং গুণযুততনয়ং ভট্টনারায়ণস্য।
বঙ্গান্তে দক্ষিণার্দ্ধে সকলকরজতৈর্ধামসারাভিধানং
গ্রামং তস্মৈ বিচিত্রং সুরপুরসদৃশং প্রাদদৎ পুণ্যকামঃ॥

লাহিড়ী বংশাবলী।

যখন বঙ্গে প্রথম পঞ্চমহর্ষির আগমন হয়, তখন পঞ্চ গৌড়েশ্বর জয়ন্ত (আদিশূর), তৎকালে পৌণ্ড্রবর্দ্ধন নগর তাঁহার রাজধানী। ইতিপূর্ব্বেই কাশ্মীরের রাজা জয়াদিত্য কান্যকুব্জ প্রভৃতি রাজ্য জয় করিয়া উহা পঞ্চ গৌড়ের অধীশ্বর। জামাতা জয়ন্তকে অর্পণ পূর্ব্বক তাঁহাকে সার্ব্বভৌম করিয়াছিলেন। তদবধি জয়ন্ত (আদিশূর) নামে প্রসিদ্ধ হয়েন।

জয়ন্ত (আদিশূর) সার্ব্বভৌম হইলেন বটে, কিন্তু তাঁহার অধিকারে সাগ্নিক বেদপারগ ব্রাহ্মণ নাই। তিনি তন্নিবন্ধন অতীব

দুঃখিত। সেই জন্যই কান্যকুব্জে বিদিত প্রভাব পঞ্চ গোত্রীয় পঞ্চ ঋষিকে বঙ্গে আনয়ন করেন।

রাজতরঙ্গীতে জয়াদিত্য ও জয়ন্তের বিবরণ সুস্পষ্টরূপে লিখিত আছে। এবং পঞ্চ মহর্ষির শাণ্ডিল্য গোত্রীয় আদি পুরুষ ক্ষিতীশের পৌত্র অর্থাৎ ভট্টনারায়ণের পুত্র আদিগাঁই ওঝা গৌড়ের রাজা ধর্ম্মপালের নিকট বিশিষ্ট সম্মান পাইয়াছিলেন।

ধর্ম্মপালের পূর্ব্বে জয়ন্ত (আদিশূর) ব্যতীত গৌড়দেশে আর কোন ব্যক্তিকে সার্ব্বভৌম দেখা যায় না। তিনিই "আদিশূর" এই সর্ব্বোচ্চ নামে বিখ্যাত, সুতরাং সমসাময়িকতা গ্রহণ করিলে আদিশূর কর্ত্তৃক পঞ্চ মহর্ষির আনয়ন কাল সংবৎ ৯৯৯ গ্রহণ করিতে হয়। কারণ আদিশূর কর্ত্তৃক বৌদ্ধধর্ম্ম নিরাস হইলে সর্ব্বত্র বৈদিক ক্রিয়া-কলাপের অনুষ্ঠান প্রবর্ত্তিত হইয়াছিল। তাঁহার স্বর্গারোহণের অর্দ্ধ শতাব্দী পরে গৌড়রাজ্যে আবার একজন পাল বংশীয় রাজাকে দেখা যায়।

---

পঞ্চ মহর্ষির আগমনকাল।

রাঢ়ী ও বারেন্দ্র উভয় শ্রেণীর গ্রন্থে ভট্টনারায়ণ বন্দ্যের শাণ্ডিল্য গোত্রীয় কান্যকুব্জ সন্তানের মূলপুরুষ [illegible] কোন প্রকার মতভেদ নাই। তবে প্রধান পুত্র [illegible] (রাঢ়ীয় গ্রন্থে) ও আদি গাঁই ওঝা (বারেন্দ্র গ্রন্থে [illegible]) দুই ব্যক্তি কি না তদ্বিষয়ে কিঞ্চিৎ সন্দেহ জন্মে। [illegible] বরাহ রাঢ়দেশে বন্দ্যঘটী শাসনে নিয়ন্তা [illegible] মতানুসারে তিনি বারেন্দ্রভূমে ধামসার গ্রামগামী।

রাজা ধর্ম্মপাল শৈবমন্ত্রোপাসক ছিলেন। দিনাজপুর জিলার গঙ্গারামপুর থানার অন্তর্গত বাণরাজার বাটীতে অর্থাৎ যেখানে তিলভাণ্ডেশ্বর শিব আছেন, সেই খানে ( এখন অরণ্যময় স্থান ) বিরূপাক্ষ নামক শিবের মন্দির প্রতিষ্ঠা করেন। ঐ মন্দিরের প্রস্তর ফলকে শ্লোক আছে। তদ্দ্বরা বিরূপাক্ষের প্রতিষ্ঠার কাল জানা যায়। সুতরাং ধর্ম্মপাল ভূপতির রাজত্বকাল সহজেই প্রকাশ হইতে পারে। এই শিলালিপি দিনাজপুর মহারাজের প্রাসাদের সম্মুখ-বর্ত্তী প্রাঙ্গনে দেদীপ্যমান আছে। ঐ শ্লোকটী সম্বন্ধনির্ণয়ের মূল পুস্তকে ১৮৭৫ খৃঃ অব্দে উদ্ধৃত করা হয়। তৎকালের সিদ্ধান্তে ভ্রম ছিল অর্থাৎ ধর্ম্মপালকে আদিশূরের পূর্ব্ববর্ত্তী বলা হইয়াছে। এখন রাজতরঙ্গিণীর লেখার সহিত সামঞ্জস্য করিলে আদিশূর অর্থাৎ জয়ন্তকেই পূর্ব্ববর্ত্তী কহিতে হয়। সুতরাং ৮৮৮ সংবতে কম্বোজ বংশীয় অন্য কোন ব্যক্তি গৌড়ের রাজা ছিলেন। ১১১ বৎসর পরে জয়ন্ত আদিশূর ৯৯৯ সংবতে পঞ্চ ব্রাহ্মণ আনয়ন করেন। আদিশূরের পরবর্ত্তীকালে ধর্ম্মপালের রাজত্বধরা যায়। তৎপূর্ব্বে আদি গাঁই ওঝার পিতামহাদির আগমনকাল নির্ণয় করিতে গেলেই আদিশূরের সাগ্নিক ব্রাহ্মণ আনয়নের সময় আসিয়া পড়ে, সুতরাং পঞ্চমহর্ষি ৯৯৯ সংবতেই গৌড়রাজ্য পবিত্র করেন। মূল পুস্তকে উদ্ধৃত থাকিলে ও পাঠকগণের বোধ-সৌকর্য্যার্থ এখানে উদ্ধৃত করা গেল।

"দুর্ব্বারারিবরূথিনীপ্রমথনে দানে চ বিদ্যাধরৈঃ
সানন্দং দিবি যস্য মার্গণগুণগ্রামগ্রহো গীয়তে।
কাম্বোজান্বয়জেন গৌড়পতিনা তেনেন্দুমৌলেরয়ং
প্রাসাদো নিরমায়ি কুঞ্জরঘটাবর্ষেন ভূভূষণঃ॥ ৺সং ২৫৮

## কাশ্যপ গোত্রীয় শিমলায়ী—সিদ্ধশ্রোত্রিয়, ঢাকা জিলায় দোহারের রায় বংশাবলী।

এক্ষণে কোনস্থলেই প্রাচীন সম্প্রদায়ের বিজ্ঞ বিচক্ষণ লোক প্রায় দৃষ্টিগোচর হয় না। নব্য সম্প্রদায়ের ভদ্র ব্যক্তিবর্গ প্রায়ই বিশ্ববিদ্যালয়ের নির্দ্দিষ্ট শিক্ষায় একান্ত রত সামাজিক ব্যাপারের সঙ্গে তাঁহাদিগের সংস্রব রাখা অনেকের পক্ষে দুর্ঘট হইয়া পড়িয়াছে। কারণ তাঁহাদিগকে উচ্চ শিক্ষায় নিদর্শন প্রদর্শনার্থ সর্ব্বজাতীয় ছাত্রের সঙ্গে প্রতিযোগিতা করিতে হয়। উহা সমাধান করণান্তে তাঁহাদিগের এমন অবকাশ থাকে না যদ্দ্বারা তাঁহারা নিজ নিজ আভিজাত্যের পূর্ব্বতন ইতিবৃত্ত পর্য্যালোচনা করিতে সমর্থ হয়েন। সুতরাং আমরা নব্য সম্প্রদায়কে তাঁহাদিগের পূর্ব্ব পিতামহবর্গের আচার ব্যবহারের অনভিজ্ঞতা নিবন্ধন অনর্থক দোষভাগী করিতে পারি না। সামাজিক ব্যাপারের শিক্ষাদান বাল্য অভিভাবক বর্গের নিকটেই চিরকাল হইয়া আসিয়াছে। আমরা সন্তানগণকে সেরূপ শিক্ষাদানে একান্ত বৈমুখ্য প্রদর্শন করি। সুতরাং আপনাদিগের তাচ্ছল্য বশতই পূর্ব্বতন ইতিহাস বিনষ্ট করিয়াছি। উদাহরণ স্বরূপ অতিগণ্যমান্য অতি প্রসিদ্ধ শিমলায়ী শ্রোত্রিয়বংশের বংশাবলীর একদেশ এখানে প্রদর্শিত হইল। উহা দেখিলে পাঠকগণ [illegible] সহৃষির অন্যতম দক্ষমহোদয়ের বোলপুত্রে [illegible] শিমলায়ী বেদপ্রচারক ও সামাজিক ব্যাপারে [illegible] মানুষকে কি প্রকারে উন্মুক্তমনা করিতে হয় [illegible]। তিনি ভাগীরথীর নিকট শিমলা গ্রামে [illegible]। তদীয় সন্ততিবর্গ যে যে স্থানে আবাস গ্রহণ [illegible] ও তৎস্থলে

তাঁহাদিগের বিদ্যাব্রাহ্মণ্যতার প্রভাবে সেই সকল স্থান সভ্যসমাজ বলিয়া প্রসিদ্ধি লাভ করে। শিমলায়ী গোষ্ঠীর বাসভূমি বলিয়াই কালক্রমে যেন উহা সভ্যতা ও ভব্যতার আদর্শ রূপে নির্দ্দিষ্ট হয়। তদ্বিরহে ঐ সকল স্থান সামান্য পল্লীমাত্র হইয়া গিয়াছে। ভাগীরথীর নিকটবর্ত্তী অনেক গ্রামের নাম শিমলা দেখা যায়। নদীয়া, বর্দ্ধমান, মুর্শিদাবাদ, হুগলী ও হাওড়া জিলায় এই শ্রোত্রিয়ের বাস অধিক। সেই সকল স্থানে কুলীনের আবাসও নিতান্ত বিরল নহে।

যে প্রসঙ্গে এই কথার উল্লেখ করিলাম নিম্নে প্রকাশ করিলেই পাঠকের সংশয় দূর হইবে।

ঢাকা নর্ম্ম্যাল স্কুলের প্রধান শিক্ষক শ্রীযুক্ত দেবেন্দ্রকুমার রায় এম, এ মহোদয়ের প্রদত্ত তালিকায় শ্রীহরির অষ্টাদশ পুরুষে হীরানন্দ তদীয় অধস্তন একাদশ পুরুষের ধারাবাহিক নাম দেখা যায় কিন্তু শ্রীহরি হইতে ১৬।১৭ পুরুষের নাম গন্ধও দেখা যায় না সুতরাং ঐ সকল ব্যক্তিবর্গের সমসাময়িক ইতিবৃত্ত ও বংশাবলী পাইলে পাঠকের আনন্দ হইত। না পাওয়ায় দুঃখিত হইবেন আমি কেবল নিম্নের ১১ এগার পুরুষের ধারাবাহিক বংশাবলীর তালিকামাত্র দিলাম পাঠকগণ দোষ মার্জ্জনা করিবেন।

দোহারবাসী শিমলায়ী সিদ্ধ শ্রোত্রিয়ের রায়বংশ বিশেষ মান্য, কুলক্রিয়ার কুলীনের সমাজে বিশেষ সম্ভ্রান্ত। বিবাহ সভায় গোষ্ঠীপতি বলিয়া খ্যাতাপন্ন। অগ্রে মালাচন্দন প্রাপ্ত হয়েন। শ্রীহরির সপ্তদশ অথবা অষ্টাদশ অধস্তন পুরুষের ধারায় ভবানন্দ রায় বাদসাহদিগের নিকট হইতে রায় উপাধির সঙ্গে দোহার পরগণার ভূম্যধিকারী বলিয়া সনন্দ প্রাপ্ত হয়েন।

ভবানন্দ রায় দোহার পরগণার ভূস্বামী হইয়াই ৺দুর্গোৎসব পর্ব্বে মহাযজ্ঞের আড়ম্বর করিয়াছিলেন। ঐ যজ্ঞের হোমকালে প্রথমতঃ অষ্টোত্তর শত সংখ্যক বিল্লপত্র মাত্র দেওয়া হইয়াছিল। পর বৎসর হইতে প্রত্যেক বৎসর ক্রমান্বয়ে পঞ্চসংখ্যক আহুতি বর্দ্ধিত হইয়া এক্ষণে অর্থাৎ ১৩১৭ সালে ১৮৮৮ সংখ্যক বিল্বপত্র ৺দুর্গোৎসব মহাযজ্ঞের হোমকুণ্ডে আহুতি প্রদত্ত হইয়াছে। ১৮৮৮ অঙ্ক হইতে প্রথম ১০৮ সংখ্যা বিয়োগ করিলে ১৭৮০ সংখ্যক বিল্বপত্র বর্দ্ধিত হইয়াছে বলিতে হয়। ঐ ১৭৮০ সংখ্যক অঙ্ককে ৫ দিয়া হরণ করিলে ভবানন্দের প্রথম দুর্গোৎসবের সময় পাওয়া যাইবে। সুতরাং উহাতে ৩৫৬ বৎসর পূর্ব্ববর্ত্তী হইতে হয়। এখন ইংরাজী ১৯১১। ইহা হইতে ৩৫৬ বৎসর অগ্রবর্ত্তী হইলে ১৫৫৫ খৃঃ অব্দে ভবানন্দকে দেখিতে পাই।

সুতরাং সে সময়টী সম্রাট আকবর বাদসাহের রাজত্বকাল সেই সময়েই ভবানন্দ দোহার পরগণার ভূস্বামী। তদবধি তাঁহার অধস্তন পুরুষের একাদশ সংখ্যা দেখা যায়। উহা বংশাবলীর তালিকায় নির্দ্দিষ্ট হইয়াছে।

এখন দোহার পরগণার চতুঃসীমা নির্দ্দেশ করা কর্ত্তব্য। পূর্ব্বে চুড়াইল গাদীঘাট, উত্তরে ইচ্ছামতী নদী, দক্ষিণে হরপুর কেদারপুর, তদুত্তরে বাঘরা, পশ্চিম সীমা ইচ্ছামতী নদী আঁড়িয়ল খাঁ অন্য একটী বর্ত্তমান নাই।

সুপ্রসিদ্ধ আইন আকবরী গ্রন্থে দোহার পরগণার ও ভবানন্দ রায়ের উল্লেখ আছে।

---

# সিদ্ধ শ্রোত্রিয়।

## কাশ্যপ গোত্রীয় শিমলায়ী বংশ।

ঢাকা জিলার অন্তর্গত দোহার পরগণায় ৭ ভবানন্দ রায়ের বংশাবলী। রামলোচন রায় কর্ত্তৃক সংগৃহীত। শ্রীযুক্ত বাবু দেবেন্দ্রকুমার রায় এম, এ প্রদত্ত।

হীরানন্দ (১) তৎসুত রূপনারায়ণ (তস্তপুত্র সাং দীঘীর পাড়), শ্রীমন্ত (তস্তপুত্র সাং মেঘুলা), ভবানন্দ ও (নরসিংহ নিঃসন্তান) ২।

২। ভবানন্দ সুত রামনাথ, রঘুনাথ ও জগচ্চন্দ্র ৩।

## বড়ভাগ।

### ৩। রামনাথ রায় বংশ।

রামনাথ সুত গদাধর (নিঃ সঃ), শ্রীবল্লভ, প্রাণবল্লভ ও কৃষ্ণবল্লভ ৪। ৪ শ্রীবল্লভ সুত রাম, ৫। ৫ রামসুত উদয়নারায়ণ ৬। তৎসুত রাজচন্দ্র ৭। তৎসুত বিশ্বনাথ ৮। তৎসুত কৈলাসচন্দ্র (সাং কৈলাইল, নিঃ সঃ)। অন্নদাচরণ (সাং কৈলাইল) ৯। ৯ অন্নদাসুত শ্রীজ্ঞানদাচরণ ৩ (১০)।

*প্রাণবল্লভের কনিষ্ঠ পুত্রের নাম মধুসূদন ৫। মধুসূদন সুত শ্যাম ৬। তৎসুত রামরত্ন ৭। তৎসুত যোগীরাম ৮।

---

২ হীরানন্দ রায় পুত্রোষ্টি যজ্ঞকর্ত্তাদিগের অন্যতম দক্ষ মহর্ষির ১৭শ অথবা অষ্টাদশ পুরুষ অধস্তন সন্ততি।

৩ এই বংশের যাহাদিগের নামের পূর্ব্বে শ্রী দেওয়া গেল তাহারা এক্ষণে অর্থাৎ ইং ১৯১০ খ্রীঃ অব্দে বর্ত্তমান আছেন।

তৎসুত ঈশানচন্দ্র (নিঃ স), দাশু, বিহারী (নিঃ স), বিষ্ণু (নিঃ স) ও গঙ্গাচরণ ৯। দাশুসুত রাসক (নিঃ স) কৃষ্ণবল্লভ সুত ভবানী ৫। তৎসুত নন্দরাম (নিঃ সঃ) লক্ষ্মীকান্ত ও গোপীকান্ত ৬। লক্ষ্মীসুত কমলা ওরফে ছকড়ি (নিঃ সঃ) ৭। গোপীসুত রাজ, কেবল ও গোপাল সকলেই নিঃসন্তান ৭।

---

# মধ্যভাগ।

## রঘুনাথ বংশ।

৩। রঘুসুত মনোহর, চণ্ডীপ্রসাদ, গণেন্দ্র, শিবরাম ও গঙ্গারাম ৪। মনোহর সুত রাম (নিঃ সঃ) ও শ্যাম (নিঃ সঃ) ৫। চণ্ডীসুত শ্যামকিশোর ৫। তৎসুত রামরত্ন, রামসুন্দর ও রাধাচরণ (নিঃ সঃ) ৬। রামরত্ন সুত গোপালকৃষ্ণ (নিঃ সঃ) ৭। রামসুন্দরসুত গোপীকৃষ্ণ ৭। গোপীসুত মথুরানাথ (নিঃ স) ও হরিশ্চন্দ্র ৮। হরিশ্চন্দ্র সুত শ্রীহরকিশোর ও শ্রীআনন্দকিশোর ৯। গণেন্দ্রসুত রাম (নিঃ সঃ), শ্রীধর (নিঃ সঃ), রুদ্র (নিঃ সঃ), পরাণ (নিঃ সঃ) ও নীলকণ্ঠ ৫। নীলকণ্ঠ সুত চন্দ্রমোহন (নিঃ সঃ) ৬। শিবসুত সুত বাসু (নিঃ সঃ), হরি (নিঃ স), গৌর (নিঃ সঃ) ও ৩। জয়দেব (সাং বাঘ আচড়া) ৫। গঙ্গারাম সুত বৈদ্যনাথ, রাধাকৃষ্ণ ও কৃষ্ণবল্লভ ৫। বৈদ্যনাথ সুত কালীশঙ্কর, ভবানী (নিঃ সঃ), মোহন ও বোচাই (নিঃ সঃ) ৬। কালীসুত পীতাম্বর (নিঃ সঃ) ও মাধবচন্দ্র ৭। মাধবসুত চন্দ্র, নবকুমার ও গিরিশ (সকলেই নিঃ সঃ) ৮। মোহনসুত গুরুচরণ (সাং

অরঙ্গাবাদ ) ৭। রাধাসুত রাম ও কাশী ( উভয়েই নিঃ সঃ ) ৬। কৃষ্ণসুত শিবচন্দ্র ৬। তৎসুত মদন ( নিঃ সঃ ) ৭।

# ছোট ভাগ।

## জগচ্চন্দ্র রায় বংশ।

জগচ্চন্দ্র সুত রামগোপাল, হরিনারায়ণ ( নিঃ সঃ ), নরোত্তম ও মহেশ ৪। রামগোপাল সুত রামভদ্র, রূপনারায়ণ, রামনারায়ণ, রামদেব, রাধাকান্ত ও রত্নেশ্বর ৫। রামভদ্র সুত সদারাম ( নিঃ সঃ ) রামকেশব ও জয়নারায়ণ ৬। রামকেশব সুত হরিরাম (নিঃ সঃ) ও ভোলারাম ৭। ভোলাসুত রামকুমার, নীলমণি ( নিঃ সঃ ) ও গোলকচন্দ্র ৮। রামকুমার সুত বিষ্ণু ও শ্রীগৌরচন্দ্র ৯। বিষ্ণুসুত প্রতাপ ( নিঃ সঃ ), শ্রীমানদাচরণ ও শ্রীপ্রবলচন্দ্র ১০।

জয়নারায়ণ সুত রাজকৃষ্ণ ( নিঃ সঃ ), রাধাকৃষ্ণ ৭। রাধা সুত রামকানাই ( নিঃ স ) ও স্বরূপচন্দ্র ৮। স্বরূপসুত বঙ্গচন্দ্র, ভৈরব ( নিঃ সঃ ) ও শ্রীগঙ্গাপ্রসাদ ৯। বঙ্গসুত শ্রীপরেশচন্দ্র ১০। তৎসুত শ্রীযোগেশচন্দ্র ১১। গঙ্গাসুত শ্রীযদুনাথ ও শ্রীহারাণচন্দ্র ১০।

রূপনারায়ণ সুত কীর্ত্তিনারায়ণ, রাম (নিঃ সঃ), উদয় নারায়ণ, বিষ্ণু ( নিঃ সঃ ) ও কৃষ্ণরাম ( নিঃ সঃ ) ৬। কীর্ত্তিসুত শিব ( নিঃ সঃ ) ৭। উদয়সুত মেঘ ( নিঃ সঃ ) ও রাজনারায়ণ ৭। রাজসুত নব ( নিঃ সঃ ) ও রাধা (নিঃ সঃ ) ৮। রামনারায়ণ সুত কালী ও হরি ৬। কালীসুত মাণিক (নিঃ সঃ) নব ( নিঃ সঃ )

ও শ্যাম ৭। শ্যামসুত রাম (নিঃ সঃ), যুগল, ও জগচ্চন্দ্র (নিঃ সঃ) ৮। যুগলসুত আনন্দ ৯। তৎসুত শ্রীভুবনমোহন ১০। হরিসুত গৌর, কালী (নিঃ সঃ), রামদুর্লভ (নিঃ সঃ) ও রামকানাই (নিঃ সঃ) ৭। গৌরসুত ভগবান ৮। তৎসুত শ্রীশ্যামাচরণ সাং পালিমপুর ও কালীপ্রসাদ (নিঃ সঃ) ৯। রামদেবসুত রামানন্দ ৬। তৎসুত মনি ও ধনী (উভয়েই নিঃ সঃ) ৭। রাধাকান্তসুত পঞ্চানন্দ (নিঃ সঃ) ও বিনোদ ৬। বিনোদসুত তিতারাম (নিঃ সঃ) ৭। রত্নেশ্বরসুত রামেশ্বর ও জয়নারায়ণ ৬। রামেশ্বরসুত আনন্দীরাম (নিঃ সঃ) ৭। জয়সুত রামদাস (নিঃ সঃ) ও জীবনকৃষ্ণ ৭। জীবনসুত কমলা (নিঃ সঃ) ও লক্ষ্মী (নিঃ সঃ) ৮।

নরোত্তমসুত কৃষ্ণ (নিঃ সঃ), কালী (নিঃ সঃ), দেবীপ্রসাদ ও বীরেশ্বর ৫। দেবীসুত বাণেশ্বর, শ্রীকৃষ্ণ ও ভবানীশঙ্কর ৬। বাণেশ্বরসুত রাম (নিঃ সঃ) ও কৃষ্ণ (নিঃ সঃ) ৭। শ্রীকৃষ্ণসুত রামহরি, প্রাণকৃষ্ণ, যশোবন্ত, জগমোহন ও রবিলোচন ৭। রামহরিসুত রামনিধি ৮। তৎসুত শিব (নিঃ সঃ), হরিশ্চন্দ্র, নবীন (নিঃ সঃ) ও কৈলাশ (নিঃ সঃ) ৯। হরিশ্চন্দ্রসুত শ্রীরাজেন্দ্রচন্দ্র, বৃন্দাবন (নিঃ সঃ) ও শ্রীমধুসূদন ১০। প্রাণকৃষ্ণসুত রাজকিশোর, কৃষ্ণধন (নিঃ সঃ) ও গঙ্গা (নিঃ সঃ) ৮। রাজসুত মহেশ (নিঃ সঃ) ও মহিম (নিঃ সঃ) ৯। জগসুত ব্রজ (নিঃ সঃ), দুর্গা (নিঃ সঃ) পার্ব্বতী (নিঃ সঃ) ও চণ্ডীচরণ ৮। চণ্ডীসুত দীনবন্ধু ৯। রবিলোচনসুত পদ্ম (নিঃ সঃ), রাম (নিঃ সঃ) ও রাজীবলোচন ৮। রাজীবসুত পূর্ণ (নিঃ সঃ) ও গোবিন্দ (নিঃ সঃ) ৯।

ভবানীশঙ্করসুত দধিরাম ও বৃন্দাবন ওরফে কানুরায় ৭। দধিসুত নকাড় (নিঃ সঃ) ও রাম (নিঃ সঃ) ৮। বৃন্দাবন বা কানুসুত গোলোকচন্দ্র, স্বরূপচন্দ্র, রূপচন্দ্র ও জয়চন্দ্র ৮। গোলোকসুত বিশ্বেশ্বর (নিঃ সঃ) ৯। স্বরূপসুত কালী (নিঃ সঃ) কৃষ্ণ (নিঃ সঃ) নবকুমার ওরফে ব্রহ্মচন্দ্র ও প্রসন্নকুমার ৯। নবকুমারসুত মহেন্দ্রকুমার ও শ্রীযোগেন্দ্রকুমার ১০। মহেন্দ্রসুত শ্রীহরিপদ ১১। প্রসন্নকুমারসুত শ্রীদেবেন্দ্রকুমার রায় এম, এ ও শ্রীজ্ঞানেন্দ্রকুমার ১০। দেবেন্দ্রসুত শ্রীনিবারণচন্দ্র ও শ্রীরমেন্দ্র চন্দ্র ১১। জ্ঞানেন্দ্রসুত শ্রীবসন্তকুমার ১১।

বীরেশ্বরসুত শিবপ্রসাদ ৬। তৎসুত রামগতি, রাধারমণ (নঃ সঃ) ও মণিরাম ৭। রামগতিসুত লোচন (নিঃ সঃ), ভৈরব (নিঃ সঃ), কৃষ্ণকান্ত, মোহন, ও রমন ৮। কৃষ্ণকান্তসুত কৃষ্ণকিশোর (নিঃ সঃ) ৯। মোহনসুত ঈশ্বর (নিঃ সঃ) ৯। রমনসুত কৈলাশচন্দ্র ও বলরাম ৯। কৈলাশসুত শ্রীমনোমোহন ১০। তৎসুত শ্রীবিজয়চন্দ্র ১১। বলরামসুত শ্রীনরেন্দ্রচন্দ্র, শ্রীবীরেন্দ্র চন্দ্র ও শ্রীধীরেন্দ্রচন্দ্র ১০। মণিরামসুত জগবন্ধু ও কালী (নিঃ সঃ) ৮। জগবন্ধুসুত শ্রীপূর্ণচন্দ্র, জানকীনাথ, বৈকুণ্ঠ (নিঃ সঃ) ও শ্রীযামিনীনাথ (নিঃ সঃ) ৯। পূর্ণসুত শ্রীসুরেশচন্দ্র ১০। জানকী-সুত শ্রীসুরেন্দ্রনাথ ও শ্রীদ্বিজেন্দ্রনাথ ১০।

মহেশসুত অযোধ্যা, রামনরসিংহ (নিঃ সঃ) রঘু (নিঃ সঃ) ও রামগোবিন্দ ৫। অযোধ্যাসুত কিঙ্কর (নিঃ সঃ) ও মৃত্যুঞ্জয় ৬। রামগোবিন্দসুত রামগতি ৬। তৎসুত ব্রজ (নিঃ সঃ), অমর, গৌর (নিঃ সঃ) ও বংশী (নিঃ সঃ) ৭। অমরসুত রামচন্দ্র (নিঃ সঃ) ৮।

দোহারের রায় গোষ্ঠীর ধারায় কতগুলি ব্যক্তিকে নিঃসন্তান দেখিয়া পাঠক গ্রন্থকারকে এই বলিয়া দূষিতে পারেন যে যাহারা নিঃসন্তান, তাহাদিগের নামোল্লেখের প্রয়োজন কি? নাম নির্দ্দেশ করিলে ধারাবাহিকতা সূত্রে জ্ঞাতিগণ যথাযোগ্যরূপে অশৌচগ্রহণ জলপিণ্ডদান ও ধনাধিকার করিতে পারে। অপিতু তাঁহাদিগের মধ্যে কেহ কীর্ত্তিকলাপে মহামহিমান্বিত ও চিরস্মরণীয় থাকিতে পারেন। গ্রন্থকার অন্য উত্তরে সুস্পষ্ট দেখাইয়া দিবেন যে শ্রোত্রিয়বংশের অধিকাংশই প্রায় নির্ব্বংশ। তাহার কারণ নির্দ্দেশ করিতে গেলে ইহা কহিতে হইবে যে, শ্রোত্রিয়গণের অধিকাংশ নির্দ্ধন অথচ ক্রিয়াশালী। তাঁহারা ভগিনী ও কন্যার বিবাহে ঋণগ্রস্ত হইলেও কুলীনে কন্যা ও ভগিনী সম্প্রদানে বৈমুখ্য প্রদর্শন করেন না। অথচ পুত্র ও কনিষ্ঠ ভ্রাতাকে শীঘ্র শীঘ্র গৃহস্থাশ্রমী করিতে বিশেষ যত্নবান হয়েন না। যদিও সঙ্গতিসম্পন্ন শ্রোত্রিয়ের মধ্যে এ নিয়মের ব্যভিচার দেখা যায় তথাপি উহা সাধারণ নহে। প্রকৃত সময়ে দার পরিগ্রহের অভাবেই শ্রোত্রিয়বংশে অধিকাংশই নির্ব্বংশ।

## পূর্ণানন্দ গিরি পরমহংস গোষ্ঠীর বিবরণ।

কশ্যপগোত্রীয় মহর্ষি দক্ষের ষোল পুত্র, তন্মধ্যে বনমালী পর্কটী বা পাকড়াশীগ্রামীর আদিপুরুষ মূলপুস্তক ২৮ পৃঃ এবং পরিশিষ্ট ২১৩—১৪ পৃঃ দেখ। জগদানন্দ ভট্টাচার্য্য, সিদ্ধনাম পূর্ণানন্দগিরি গোস্বামী। ইনি খৃষ্টীয় চতুর্দ্দশ শতাব্দীর শেষভাগে

ময়মনসিংহের অন্তর্গত কাটীহালী গ্রামে জন্মগ্রহণ করেন। তাহার হস্তলিখিত বিষ্ণুপুরাণ পাঠে জানা যায় যে, উহা ১৪৪৮ শকে রচিত।

পূর্ণানন্দের ঊর্দ্ধতন পুরুষের ধারা না দেখাইলে, ইনি কোন্ বংশীয় এবং মহর্ষি পঞ্চকের কত পুরুষ অধস্তন এবং পূর্ণানন্দগিরি পরমহংসের অধস্তন ধারাই বা কতদূর বিস্তৃত হইয়াছে, তাহা দেখাইতে পারিলে সামাজিক ব্যক্তিবর্গ বুঝিতে পারিবেন যে, শ্রোত্রিয়গণ পূর্ব্বপুরুষগণকে প্রকৃত পক্ষেই দেবতা জ্ঞান করিয়া থাকেন। এবং তাঁহাদিগের নামসঙ্কীর্ত্তনে কদাপি উদাসীন নহেন। বিশেষতঃ শ্রাদ্ধ, তর্পণ, অশৌচ গ্রহণ, বিবাহ এবং ধনাধিকার বিষয়ে ঊর্দ্ধতন এবং অধস্তন সপ্তপুরুষের সংস্রব রাখিয়া নিজ নিজ সম্বন্ধ বিচার করিতে হয়। সুতরাং এক বংশ মধ্যে কে কাহার সঙ্গে কত পুরুষ অন্তর বা ব্যবধান উহা অনায়াসে অনুমিত হইয়া থাকে। সুতরাং যেখানে যত পাকড়াশী আছেন, পূর্ণানন্দের ধারা দ্বারা পরস্পর দূরতর কিম্বা নিকট সম্পর্কীয় তাহা বুঝিতে পারিবেন। যথা—কাশ্যপগোত্রীয় যাজ্ঞিক পঞ্চ মহর্ষির একতম দক্ষ।

১ দক্ষ। ২ বনমালী—পাকড়াশীর আদিপুরুষ। পৌত্র বিষ্ণু প্রভৃতি ছয় জন যথা—ইন্দ্র, চন্দ্র, কৃষ্ণ, রুদ্র ও গণপতি ৩। নাওডাঙ্গার পাকড়াশীগণ বিষ্ণুর ধারায় ত্রিপুরারির বংশসম্ভূত। বিষ্ণুর পাঁচ পুত্র যথা—ত্রিপুরারি, অনিরুদ্ধ, ভীম, ভব ও লোকনাথ। ৪ ত্রিপুরারিসুত মহেশ, মাধব ও দীনকর ৫। দীনকরের চারি পুত্র যথা—রা[illegible] ও বাসুদেব ৬। অনন্তসুত শ্রীকৃষ্ণ তর্কালঙ্কার, [illegible]র, গোপাল

ও গোপীনাথ ৭। হরিদেবসুত রামচন্দ্র, রাধামোহন ও কালিদাস এই তিনজন ৮। এইস্থলে নানাপ্রকার নাম আছে। কালিদাস সুত জগন্মোহন ৯। তৎপুত্র নৃসিংহ ১০। তৎসুত উমেশ ১১। তৎসুত শ্রীপতি ১২। কাষ্ঠদ্বীপের পাকড়াশী। নাহ্‌নাবাসী জিলা যশোহর।

শ্রীপতির উপাধি বাচস্পতি মিশ্র। ইনি এই নামেই প্রসিদ্ধ। পাকড়াশী বংশীয়েরা ইঁহাকে ষড়্‌দর্শনের টীকাকার বলিয়া আত্ম-বংশের গৌরব করেন। বস্তুতঃ ঐ সময়টীতে শ্রোত্রিয় ও কুলীনগণ মধ্যে অনেক বিখ্যাত দর্শনশাস্ত্রের টীকাকারের জন্ম হয়। ৪—ত্রিপুরারি। ৫ দিনকর। ৬ অনন্তরাম। ৭ হরিদেব ও পুরন্দর। ৮ পুরন্দরসুত আচার্য্য কৃষ্ণ ৯। (কাষ্ঠদ্বীপ বা কাটীগালী নিবাসী) অচ্যুত ও অনন্তদেব ১০। ১১ বশিষ্ঠ। ১২ বনমালী মিশ্র। ১৩ চক্রপাণি। ১৪ ব্যাস উপাধিক শূলপাণি। ১৫ মহীপতি। ১৬ রঘুনাথ বাস্পতি। রঘুনাথের পুত্রগণমধ্যে নিম্নলিখিত ব্যক্তিবর্গ বিশেষ প্রসিদ্ধ যথা—লোকনাথ, গুণার্ণব, পীতাম্বর ভট্টাচার্য্য, আচার্য্য পুরন্দর ভট্টাচার্য্য ( বাসস্থান বাবরি পঞ্চাননপুর, বিদ্যারত্ন উপাধিযুক্ত বাচস্পতি মিশ্র), আচার্য্য চন্দ্র, নীলাম্বর বিদ্যাবাগীশ ও পূর্ণকাম মহাচার্য্য—পর্য্যায় ১৭।

## ১৭শ পুরন্দর আচার্য্য, বাচস্পতি মিশ্র ভট্টাচার্য্যের পুত্র জগদানন্দ ভট্টাচার্য্য, পূর্ণাভিষিক্ত নাম

পূর্ণানন্দগিরি গোস্বামী। পর্য্যায় ১৮শ।

পুত্র মথুরেশ বিশারদ শিরোমণি ভট্টাচার্য্য ১৯। ইহাঁর পুত্র-সংখ্যা চারিজন।

রাঢ়দেশীয় এবং পূর্ব্ববঙ্গের পুস্তকাবলীর পুরুষগণনায় কিঞ্চিৎ উত্তর বিশেষ হয়। কিন্তু তাহা লিপিকর প্রমাদ মাত্র। উত্তর-দেশীয় পাকড়াশীবংশের সংগৃহীত ও পুরুষপরম্পরায় লিখিত ও চিররক্ষিত বংশাবলীতে যে বৈষম্য আছে তাহা নিম্নে দেওয়া গেল। ইহাতে বুঝিতে হইবে যে, অনন্তের সাত পুত্র ছিল, তন্মধ্যে বনমালী একতম। বনমালীর ধারায় তাঁহার অতিবৃদ্ধ প্রপৌত্রের নাম বাচস্পতি মিশ্র। ৭ বনমালী হরিদেবের পিতা। এ কথা প্রকৃত নহে। হরিদেব ন্যায়ালঙ্কার স্থলনহাটার পাকড়াশীর মূল পুরুষ। এ বিষয়ে স্থলের পাকড়াশীরা যে পুস্তক রচনা করিয়াছেন তাহাতে তাঁহারা কহেন তাঁহারা যশোহর জিলায় সোরগুনা গ্রামের আদি নিবাসী। অপিতু বনমালী হরিদেবের পিতা নহে। যথা—মহর্ষি দক্ষের পুত্র বনমালী, পৌত্র বিষ্ণু, প্রপৌত্র ত্রিপুরারী, বৃদ্ধ প্রপৌত্র দিনকর, তৎসুত অনন্ত, তৎসুত হরিদেব। ( ১৯ ) মথুরেশপুত্র বিশ্বেশ্বর পঞ্চানন, রামেশ্বর বিশারদ সার্ব্বভৌম, নন্দীশ্বর তর্কালঙ্কার, রত্নেশ্বর ভট্টাচার্য্য ( ২০ )। নন্দীশ্বর এবং রত্নেশ্বর কাটীহালী গ্রাম হইতে রঙ্গপুরের লওডাঙ্গায় আসিয়া বাস করেন। মথুরেশ শিরোমণির জ্যেষ্ঠপুত্রের সন্ততি ময়মনসিংহ ডোহাখলা নিবাসী। দ্বিতীয় পুত্র রামেশ্বরের সন্ততি কাটীহালী নহাটা এবং দিয়ারা গ্রাম নিবাসী এবং নসিরোজিয়াল পরগণার রাজপণ্ডিত।

নন্দীশ্বরসুত রুদ্রদেব বাচস্পতি ও রমাপতি তর্কসিদ্ধান্ত (২১)। রুদ্রসুত রামজীবন ভট্টাচার্য্য ( ২২ )। রামজীবনসুত বাণেশ্বর ( ২৩ )। বাণেশ্বরসুত বিশ্বেশ্বর পঞ্চানন ও কাশীশ্বর ভট্টাচার্য্য ( ২৪ )। বিশ্বেশ্বরসুত গৌরীনাথ ( ২৫ )। তৎপুত্র উমানাথ ও

গোপীনাথ ( ২৬ )। উমানাথসুত কাশীনাথ চন্দ্রনাথ ও উপেন্দ্র-ভট্টাচার্য্য ( ২৭ )।

২৪ কাশীশ্বরসুত সদাশিব ভট্টাচার্য্য ২৫।

২১ রমাপতি তর্কসিদ্ধান্ত রামচন্দ্র ভট্টাচার্য্য ২২। রাম-চন্দ্রসুত রামরাম ও গঙ্গাধর ২৩। রামরামসুত হরিশ্চন্দ্র ও রসিকরাম ২৪। হরিশ্চন্দ্র সুত কীর্ত্তিচন্দ্র ও শিবচন্দ্র ২৫। কীর্ত্তি-সুত নির্ম্মলচন্দ্র ২৬। তৎপুত্র শ্রীশরচ্চন্দ্র ২৭।

শিবচন্দ্র ২৫, তৎপুত্র কুলচন্দ্র ২৬। পৌত্র রুক্মিণীচন্দ্র ভট্টাচার্য্য ২৭।

(২৪) রসিকরাম ভট্টাচার্য্যসুত হরানন্দ বিদ্যানিবাস ও পরমা-নন্দ ন্যায়রত্ন ২৫। পরমানন্দসুত দুর্গানন্দ ও মাধবানন্দ ২৬। পৌত্র শ্যামানন্দ২৭। হরানন্দসুত শ্রীনন্দন ও তারানন্দন ভট্টাচার্য্য ২৬। শ্রীনন্দনসুত রেবতীনন্দন ভট্টাচার্য্য ২৭। তারানন্দনসুত জ্ঞানদানন্দন ভট্টাচার্য্য ২৭।

(২৩) গঙ্গাধর পুত্র গঙ্গাগোবিন্দ বিদ্যাবাগীশ ২৪। পুত্রত্রয়—কৃষ্ণগোবিন্দ ব্রজগোবিন্দ ও রাজগোবিন্দ ভট্টাচার্য্য ২৫। কৃষ্ণসুত শিবগোবিন্দ ২৬। তৎপুত্র রুক্মিণী, লোকনাথ ও সূর্য্য ২৭। লোকনাথসুত যোগেন্দ্র ২৮। ব্রজগোবিন্দসুত ঈশানচন্দ্র ২৬। তৎপুত্র গৌরচন্দ্র ও শম্ভুচন্দ্র ২৭। শম্ভুসুত বিধুভূষণ ও বঙ্কিমচন্দ্র ভট্টাচার্য্য ২৮।

## নাওডাঙ্গার পাকড়াশী বংশ—রত্নেশ্বর ভট্টাচার্য্য ২০ পর্য্যায়।

| পুত্র

রমানাথ ভট্টাচার্য্য, রঘুনাথ গুণার্ণব, হরিনাথ ও দেবনাথ ভট্টাচার্য্য।

রমানাথসুত। ২১ পর্য্যায়।

যদুনাথ ভট্টাচার্য্য দক্ষ হইতে অধস্তন পর্য্যায় ২২শ।

রামভদ্র বক্সী ঐ ঐ ২৩শ।

রঘুরাম আদিত্যরাম অযোধ্যারাম রামগোবিন্দ বক্সী (২৪)

রামরত্ন বক্সী ও রামপ্রসাদ বক্সী (২৫)

কালীপ্রসাদ বক্সী (২৬)

কৃষ্ণমোহন ও গৌরমোহন বক্সী (২৭)

কৃষ্ণমোহনসুত রাজমোহন, আনন্দমোহন ২৮। আনন্দসুত মদনমোহন ২৯। তৎসুত দক্ষিণামোহন বক্সী ৩০। তৎসুত সুরেন্দ্রমোহন ও শ্রীমোহিনীমোহন বক্সী ৩১।

গৌরমোহনসুত রোহিণীচন্দ্র ২৮।

রামপ্রসাদ বক্সী ২৫। পুত্র কৃষ্ণানন্দ, কৃষ্ণদুলাল ও শ্যামানন্দ ২৬। কৃষ্ণানন্দ বক্সী সুত তারামোহন ২৭।

কৃষ্ণদুলাল ২৬। পুত্র হরমোহন ও জগন্মোহন বক্সী ২৭।

(২৭) জগন্মোহন বক্সী সুত ভুবনমোহন ২৮। তৎপুত্র রায় চৌধুরী শ্রীমনোমোহন বক্সী ২৯। মনোমোহন সুত

শ্রীদ্বিজেন্দ্রনাথ বক্সী, শ্রীললিতমোহন বক্সী, শ্রীনলিনীমোহন বক্সী ও শ্রীমোহিনীমোহন বক্সী ৩০।

২৬ শ্যামানন্দ বক্সীসুত ব্রজকুমার বক্সী ২৭। তৎপুত্র প্রসন্নকুমার ও কালীপ্রসন্ন বক্সী ২৮।

২৪ আদিত্যরাম বক্সীসুত রামকাণু বক্সী ২৫। তৎপুত্র কালীশরণ বক্সী, কাশীনাথ বক্সী ও কালিদাস বক্সী (২৬)। কাশীনাথসুত কেদারনাথ বক্সী ২৭। তৎপুত্র কালীনাথ ও শ্রীদ্বারকানাথ বক্সী ২৮।

২৬ কালিদাস বক্সীসুত কালীচন্দ্র বক্সী ২৭।

ঘোড়ানাশ, পাটুলি, হাসনহাটী, ভাজনঘাট, রাণাঘাট, নপাড়া, টাকী, সাঞ্চাডাঙ্গা ও হরিপুর প্রভৃতি সমাজ কুলাচার্য্য-দিগের প্রদত্ত তালিকার সঙ্গে নাওডাঙ্গার তালিকার সামঞ্জস্য হয় না। পার্থক্য বিষয় নিম্নে দেওয়া গেল। পাটুলীর তালিকায় অনন্তের পৌত্রস্থানে অন্য এক বনমালী, তৎপুত্র বশিষ্ঠ পর্য্যায় ৭ম। পুত্র পুরন্দর ৮ম। পৌত্র কৃষ্ণাদি ৯ম। প্রপৌত্র অনন্ত ১০ম। বশিষ্ঠ ১১শ। বনমালী ১২। চক্রপাণি ১৩শ। শূলপাণি ১৪শ।

হাসনহাটীর পুস্তকে বশিষ্ঠ ৭ম। এই বনমালী ও গদাধর ৮ম। বনমালীসুত চক্রপাণি ৯ম। শূলপাণি ১০ম। শ্রীপতিবাচস্পতি মিশ্র ১১শ। তৎপুত্র জগদানন্দ ভট্টাচার্য্য গিরি গোস্বামী ১৩।

অধিকাংশ তালিকা ঘোড়ানাশের তালিকার সঙ্গে প্রায় ঐক্য হয় বটে, কিন্তু কোন কোন স্থানে সামান্য ইতর বিশেষ থাকলেও পর্য্যায় সংখ্যা লেখা থাকায় নাওডাঙ্গার তালিকার সামঞ্জস্য করা গেল। তদনুসারে ঘোড়ানাশ ও জগদানন্দপুরের

তালিকা পরিগৃহীত ও নিম্নে প্রদত্ত হইল। বস্তুতঃ পঞ্চ মহর্ষির অন্যতম দক্ষের পুত্র বনমালীই পর্কটী গ্রামের বা শাসনের আদি-পুরুষ।

১৮শ জগদানন্দ ভট্টাচার্য্য পূর্ণাভিষিক্ত পূর্ণানন্দগিরি গোস্বামীর পুত্র মথুরেশ ব্যতীত অন্য পুত্রগণের মধ্যে রঘুরাম বাচস্পতির ধারায় ছয় পুত্রের উল্লেখ আছে, তন্মধ্যে আচার্য্যচন্দ্রের বাসস্থান বাবরি পঞ্চাননপুর। পর্য্যায় ১৯শ। পুত্র গুণাকর ন্যায়বাগীশ ২০শ। কৃষ্ণদেব ভট্টাচার্য্য ২১শ। বিশারদ পঞ্চানন ২২। তৎপুত্রদ্বয়ের একের নাম রামদেব, অন্যের নাম হরিদেব ২৩শ। রামদেবের তিন পুত্র—রামগোপাল, জয়গোপাল ও শ্রীগোপাল ভট্টাচার্য্য ২৪শ। রামগোপাল-পুত্র গৌরীকান্ত বিদ্যালঙ্কার ২৫শ। তৎপুত্র রামচরণ ন্যায়ালঙ্কার ২৬শ। তৎপুত্রদ্বয়ের নাম কাশীরাম বিদ্যাবাগীশ ও কাশীনাথ তর্কালঙ্কার ২৭শ। কাশীরামের ৭ পুত্র মধ্যে তিন জনের নাম আছে। যথা—হরিকেশব পঞ্চানন, বিনোদরাম ভট্টাচার্য্য ও বিজয়রাম বিদ্যানিবাস ২৮শ। হরিকেশবসুত রামকিশোর সিদ্ধান্ত ও হরিগোবিন্দ তর্কালঙ্কার ২৯শ। রামকিশোরের বাসস্থান বনগ্রাম। ইহার ছয় পুত্র—রমাকান্ত, লক্ষ্মীকান্ত, রাধাকান্ত, কৃষ্ণকান্ত ও শ্রীকান্ত ৩০শ। রাধাকান্তসুত ঈশ্বরচন্দ্র ভট্টাচার্য্য ৩১শ। সুত হরেন্দ্রচন্দ্র ও দেবেন্দ্রচন্দ্র ভট্টাচার্য্য ৩২শ।

পঞ্চাননপুর নিবাসী হরিগোবিন্দ তর্কালঙ্কারের পর্য্যায় ২৮শ। পুত্র গৌরমোহন ভট্টাচার্য্য ২৯শ। তৎপুত্রসপ্তকের মধ্যে চারি ব্যক্তির নাম আছে। যথা শিবচন্দ্র ন্যায়ভূষণ, বিষ্ণুনাথ ভট্টাচার্য্য, ঈশ্বরচন্দ্র ভট্টাচার্য্য ও জগচ্চন্দ্র ভট্টাচার্য্য ৩০শ।

বিনোদরাম ভট্টাচার্য্য পর্য্যায় ২৭শ। পুত্র কালীপ্রসাদ ও কল্যাণ বিদ্যাভূষণ ২৮শ। কালীপ্রসাদের পুত্র রামচন্দ্র ভট্টাচার্য্য ২৯।

২৯শ—রামচন্দ্রের বিমাতার নাম বিশ্বেশ্বরী দেবী। ফল কথা, শ্রোত্রিয়গণমধ্যে যেরূপ বিদ্যাব্রাহ্মণ্য, সদাচার ও বদান্যতার বাহুল্য দেখা যায়, অন্য বংশে তাদৃশ দেখা যায় না। বোধ হয় তজ্জন্যই সিদ্ধশ্রোত্রিয়গণ গোষ্ঠীপতির প্রধান, তান্ত্রিকদীক্ষায় শ্রেষ্ঠ অধ্যাপনায় অদ্বিতীয় এবং সমাজ সংস্করণে অগ্রগণ্য।

( ১৭শ ) রঘুরাম বা রঘুনাথ বাচস্পতির পুরন্দর আচার্য্যের সন্তানপম্পরার মধ্যে কেহ কাষ্ঠদ্বীপ বা কাটীহালী বাসী। কেহ স্থলবসন্তপুর নহাটায় বাস করেন। জিলা পাবনা। কেহ মৈমনসিংহের অন্তর্গত কাটীহালী গ্রামের চারিবাড়ী, পাঁচবাড়ী, বাগবাড়ী, ডেউরাখালী ও কৃষ্ণপুরের অধিবাসী।

পুরন্দর আচার্য্যপুত্র জগদানন্দ গিরি গোস্বামী পরমহংসের ক্ষমতা তৎকালে অদ্বিতীয় বলিয়াই লিখিত আছে। যেরূপ বর্ণন আছে,তাহাতে পূর্ণানন্দকে সিদ্ধপুরুষ ব্যতীত সামান্য মনুষ্য বোধ হয় না। তদীয় সন্ততিপরম্পরা ঈশ্বরানুগ্রহে এবং তদীয় কৃপায় সর্ব্বত্র মান্যগণ্য ও সুখ স্বচ্ছন্দে প্রশংসনীয় আছেন।

এই বংশের তালিকায় যাহাদিগের নামের পূর্ব্বে শ্রী দেওয়া গেল তাহারা এক্ষণে অর্থাৎ বাঙ্গালা ১৩১১ সালে বর্ত্তমান আছেন।

# পূতিতুণ্ড বংশের শ্রোত্রিয়ের ধারার একদেশ নিম্নে প্রদর্শিত হইল।

( সম্বন্ধনির্ণয় মূল পুস্তক—৫০৪ তৃঃ সং পুঃ )

প্রথমপরিশিষ্ট—২৬৯ পৃঃ নিম্নগত পংক্তি। )

বাৎস্যগোত্র বল্লভাচার্য্য ছান্দড় হইতে ৭ম পুরুষ অধস্তন।

হলধর (৮) পর্য্যায়

কৃষ্ণ কানু (৯) পর্য্যায়

মহী যদু ও শ্রীপতি (১০) পর্য্যায়

পুরন্দর হৃষীকেশ (১১) পর্য্যায়

গোকুল, মহেন্দ্র ও প্রতাপ (১২) পর্য্যায়

বনমালী ও ভূধর (১৩) পর্য্যায়

শ্রীধর, ধরাধর, গিরিধর প্রভৃতি ছয় ব্যক্তি (১৪) পর্য্যায়

হিরণ্য ও পদ্মনাভ প্রভৃতি সাতজন (১৫) পর্য্যায়

অচ্যুত ও অনন্ত (১৬) পর্য্যায়

গৌরীপ্রসাদ (১৭) ঐ

লোকনাথ, হৃদয়নাথ ও হরিনাথ (১৮) ঐ

মহেন্দ্র শশিশেখর ( ১৯ ) ঐ

মহেন্দ্রসুত চন্দ্রচূড় বিনায়ক প্রভৃতি আট জন ( ২০ ) ঐ

ত্রিবিক্রম, বামন, মুরারি, কেশব ( ২১ ) ঐ

কালিদাস, গণপতি ও সৃষ্টিধর ( ২২ ) ঐ

শ্রীহরি, মাধব ও মহেশ ( ২৩ ) ঐ

শিব, শম্ভু, চতুর্ভুজ ( ২৪ ) ঐ

রামনাথ ( ২৫ ) ঐ

নন্দীশ্বর ( ২৬ ) ঐ

প্রাণেশ্বর ( ২৭ ) ঐ

শিবেশ্বর, রামমোহন ও রাজমোহন ( সেহানবীশ ) (২৮) ঐ

তারিণীমোহন ( কুচবিহার রাজষ্টেটের Magistrate ছিলেন। ) ও কালীমোহন সেহানবীশ ( ২৯ )

তারিণীমোহনসুত শ্রীবিপিনমোহন, মোহিনীমোহন, শ্রীপূর্ণেন্দুমোহন ( সেহানবীশ ) ৩০। বিপিন বিধবা বিবাহী ও উন্নত ব্রাহ্ম।

( ২৮ ) রাজমোহনসুত রমণীমোহন, শ্রীহরমোহন, শ্রীপ্যারীমোহন ও শ্রীদাক্ষিণ্যমোহন ( ২৯ )।

শ্রীহরমোহন ২৯। পুত্র শ্রীমনোমোহন ৩০। প্যারীমোহনস্থত শ্রীসুরেন্দ্রমোহন, শ্রীযোগেন্দ্রমোহন ও শ্রীদেবেন্দ্রমোহন সেহানবীশ ৩০।

দক্ষিণামোহনস্থত শ্রীনীরদমোহন সেহানবীশ ৩০। (৩০) বিপিনমোহনস্থত শ্রীবিনয়মোহন ও শ্রীবিবেকমোহন সেহানবীশ ৩১।

গোবর্দ্ধনাচার্য্যের পিতামহের নাম বল্লভাচার্য্য, পর্য্যায় ৭ (২৬৯ পৃঃ সম্বন্ধনির্ণয় পরিশিষ্ট নিম্ন হইতে ৩ পঙ্‌ক্তি)। গোবর্দ্ধনের পিতার নাম নীলাম্বর, পিতৃব্যদ্বয়ের নাম পীতাম্বর ও হলধর। পর্য্যায় ৮। গোবর্দ্ধন স্বয়ং কুলীন। পর্য্যায় ৯।

গোবর্দ্ধনের সন্ততিবর্গের মধ্যে কুলীন ও বংশজ আছে। যাঁহারা কুলীন তাঁহারা সুরাই মেল। গোবর্দ্ধনের সহোদর ও ও পিতৃব্যাদির বংশীয়েরা শ্রোত্রিয় বলিয়া অভিহিত।

গোবর্দ্ধনাচার্য্যের পিতৃব্য হলধরের বংশের একদেশ প্রাপ্ত হইয়াছি। তাহাই অগ্রে দেওয়া হইয়াছে। তন্মধ্যে চতুর্ভুজের নাম পাওয়া যায় এবং অগ্রদ্বীপেও বৈবাহিক সূত্রে নিবাসের আভাস আছে। এই চতুর্ভুজের পর্য্যায় ২৪শ।

অধুনা মেদিনীপুর, বর্দ্ধমান, হুগলী ও পূর্ব্বাঞ্চল হইতে পূতিতুণ্ডবংশীয় শ্রোত্রিয়ের ধারায় যে বংশাবলী পাইয়াছি তাহাই উপরে প্রদত্ত হইয়াছে।

এই বংশাবলীর তালিকায় যাহাদিগের নামের পূর্ব্বে শ্রী দেওয়া গেল তাহারা এক্ষণে অর্থাৎ বাঙ্গালা ১৩১১ সালে বর্ত্তমান আছেন।

## বন্দ্য বংশের ১৯শ ভগীরথপ্রমুখ কৃষ্ণচরণ বংশের কাশ্যপ কাঞ্জারী প্রকরণের একদেশ।

সম্বন্ধনির্ণয় পরিশিষ্ট ৯ পৃঃ দেখ।

২৩শ। কৃষ্ণচরণসুত রামগোপাল, পর্য্যায় ২৪। তৎপুত্র-হরিরাম, রূপরাম, মণিরাম, কাশীশ্বর, অভিরাম ও শিবরাম ২৫।

হরিরাম ২৫। আর্ত্তি গাং রমাকান্ত, গাং সন্তোষ, গাং রামজীবন, আং প্রং। লং মুং বিং নন্দরাম, লং মুং বিং রামপ্রসাদ। লং মুং বিং রামরাম। অত্র নবগ্রহ দোষ।

২৫শ হরিরামপুত্র রাজারাম,রামনারায়ণ ও কৃষ্ণগোপাল ২৬।

রামনারায়ণ ২৬। চুঁচুড়ার ওলন্দাজ গবর্ণমেণ্টের দেওয়ান ছিলেন। দানাদি সৎকার্য্যের জন্য তিনি "রাজা" বলিয়া খ্যাত হয়েন। তাঁহার কার্য্যসূত্রে তাঁহার দুই পুত্র নবকিশোর ও গোবর্দ্ধনের চুঁচুড়ায় বাস। তৎপূর্ব্বে বালিগ্রামে বাস ছিল। তাঁহার ৩ পুত্র—নবকিশোর, গোবর্দ্ধন, রামমোহন ২৭। নবকিশোরসুত জগন্মোহন ২৮। তৎসুত গোবিন্দ ও মধুসূদন ২৯। গোবিন্দ আর্ত্তি গাং শ্রীনাথ সাং চুঁচুড়া। সুত নীলচন্দ্র ও হরচন্দ্র ৩০। নীলচন্দ্র হুগলী কলেজের একজন সুপ্রসিদ্ধ ছাত্র (senior scholar) ছিলেন। নীলচন্দ্রসুত অধর ও বিনোদ ৩১। হরচন্দ্রসুত তারকদাস ও চরণদাস ৩১।

২৭ গোবর্দ্ধনসুত রাধামোহন ও রামকানাই ২৮। রামকানাই আর্ত্তি গাং আং প্রং ক্ষেমা গাং পীতাম্বর তৎপুত্র আনন্দচন্দ্র ও অবিনাশ। সাং চুঁচুড়া।

বন্দ্য ভগীরথ বংশে চুঁচুড়ার রামকানাই প্রাতঃস্মরণীয় ব্যক্তি

ছিলেন। তিনি :অন্নদান, ব্রহ্মানুষ্ঠান ও ধর্ম্ম্য ক্রিয়াকলাপে অদ্বিতীয়। তদীয় পুত্র ব্রজনাথ, মথুরানাথ ও নফরচন্দ্র ২৯।

ব্রজনাথসুত রামনাথ, রামলাল ও কৃষ্ণগোপাল ৩০। ইহারা শ্রীরামপুরের প্রাতঃস্মরণীয় মহাত্মা ৺ গোলকচন্দ্র রায় মহাশয়ের প্রদৌহিত্র।

ব্রজনাথের কুল আৰ্ত্তি গাং ঈশ্বরচন্দ্র, তৎপুত্র হরিমোহন-ষরেণ প্রং। রমানাথ ৩০। অর্ত্তি গাং আনন্দচন্দ্রসুত প্রবল, গাং পুত্র কিশোরীমোহন ও রঘুনাঁথ ৩১। রামলাল আং গাং ঈশ্বরচন্দ্রসুত নিবারণ ওপ্রবলচন্দ্রপুত্র কালীমোহন। রামলালপুত্র বীরেশ্বরপ্রসাদ ৩১।

২৯ মথুরানাথ আর্ত্তি গাং ঈশ্বরচন্দ্র তৎপুত্র উমেশচন্দ্র ষরেণ প্রং। মথুরানাথ বন্দ্যোপাধ্যায় অতি মান্য গণ্য গভর্ণমেণ্টে-প্রশংসনীয় ডেপুটী কলেক্টার ও ডেপুটী মঃাজিষ্ট্রেট ছিলেন। তৎপুত্র জীবকৃষ্ণ, নবীনকৃষ্ণ ও বিজয়কৃষ্ণ, ইহারা শ্রীরামপুরের প্রাতঃস্মরণীয় প্রসিদ্ধ ৺গোলোকচন্দ্র রায় মহাশয়ের প্রদৌহিত্র ৩০। জীবনকৃষ্ণসুত সিদ্ধেশ্বর, শৈলেশ্বর ও বিশ্বেশ্বর ৩১।

নবীনকৃষ্ণ ডেপুটী কলেক্টার ও ডেপুটী ম্যাজিষ্ট্রেটদিগের মধ্যে একজন অতি প্রশংসনীয় বিচারক ছিলেন। তিনি অকালে প্লেগ রোগে মৃত্যুগ্রাসে পতিত হয়েন। তদীয় পুত্র যোগেশচন্দ্র, সুরেশচন্দ্র ও রমেশচন্দ্র ৩১। যোগেশচন্দ্র মহেশ-পুরের শিমলাল গোষ্ঠীসম্ভুত গোষ্ঠীপতি সিদ্ধ শ্রোত্রিয় গ্রন্থকার শ্রীলালমোহন বিদ্যানিধির কনিষ্ঠা কন্যা শ্রীমতী ক্ষেমঙ্করী দেবীর পাণিগ্রহীতা।• সুরেশচন্দ্র পাবনা জেলার স্থলনহাটার পাকড়াশী সিদ্ধ-শ্রোত্রিয় গোষ্ঠীপতি শ্রীযুক্ত দিগিন্দ্রপ্রসাদ

ভট্টাচার্য্যের কন্যা শ্রীমতী সুকুমারী দেবীর পাণিগ্রহীতা। সংপ্রতি লোকান্তরিত হইয়াছেন। রমেশচন্দ্র কনিষ্ঠ, পর্য্যায় ৩১।

৩০ বিজয়কৃষ্ণসুত শ্রীমোহন ৩১। শ্রীমোহন কৃষ্ণনগর ও মামজোয়ানীর (বাগপুরের) সিদ্ধশ্রোত্রিয় প্রসিদ্ধ সিমলাই শ্রীযুক্ত হরিমোহন সরকারের দৌহিত্র। হরিমোহন সরকার ব্যবস্থাদর্পণাদি প্রণেতা ও কলিকাতা হাইকোর্টের চিফ্ ইন্টার-প্রেটার প্রাতঃস্মরণীয় ৺শ্যামাচরণ সরকার মহোদয়ের ভ্রাতা।

বিজয়কৃষ্ণের কুল চং ধং হারানচন্দ্রের পুত্র শরৎচন্দ্র ও চং ধং বিহারীলাল পুত্র দাশরথি চট্টোপাধ্যায় বি, এ, বি, এল্। সাং কাশীপুর জেলা যশোহর।

২৭ রামমোহন বংশাবলী হুগ্লী জিলার বালী গ্রামে। পুত্র কৃষ্ণচরণ ২৮। তৎপুত্র ভগবতীচরণ ও শ্যামাচরণ ২৯। ভগবতীসুত নীলকণ্ঠ, নীলমাধব, নীলমণি ও নন্দলাল প্রভৃতি ৩০। ২৯ শ্যামাচরণসুত ধরণীধর ও বংশীধর ৩০। ধরণীধর কাশীতে (Executive Engineer) ছিলেন। বংশীধর ডেপুটী ম্যাজিষ্ট্রেট। ধরণীধরপুত্র হীরালাল, উমানাথ ও কালীনাথ ইঁহারা কেশবভারতী প্রমুখ দিগম্বর সিদ্ধান্তের ধারায় শিমলায়ী-বংশ সম্ভূত নদীয়া জেলায় গোপালপুর নিবাসী ৺পূর্ণচন্দ্র চৌধুরীর দৌহিত্র ৩১। বংশীধরপুত্র জ্যোতিশ্চন্দ্র ৩১।

সর্ব্বদেশীয় গ্রামগত ও ব্যক্তিগত নাম চলিত কথায় অপভ্রষ্ট হইয়া থাকে। তাহার কারণ—

নগনদীবনেভ্যশ্চ ভাষা রূপান্তরা ভবেৎ।
তথা স্ত্রীনীচবাক্যেষপভ্রংশো দৃশ্যতে সদা ॥ ১
ভূরিশ্রেষ্ঠৌ তু ভূর্শুটঃ স্যাৎ সাটুগ্রিশ্চ সাটকে।
সিদ্ধলে শীতলা সংজ্ঞা ঘণ্টায়াং ঘাঁটলো মতঃ ॥ ২
পুংশিকে পাণ্ডকুণ্ডঃ স্যাৎ শাল্মলৌ তু শীমুলিকঃ।
দিণ্ডীকে দীনশায়ী স্যাৎ পোড়ারৌ দগ্ধবাটিকঃ।
প্রাকৃতৌ সংস্কৃতেঃ সংজ্ঞা বৈপরীত্যে তু প্রাকৃতিঃ ॥ ৩
উনষষ্টিষু রাঢ়ানাং বসতিষু বিশেষতঃ।
তস্মাৎ কুলবিচারেষু কচিৎ সঞ্জায়তে ভ্রমঃ ॥ ৪
তথা ব্যক্তিকসংজ্ঞাস্বপভ্রংশঃ কচিৎ কচিৎ।
পশ্য রাজন্ মহাবুদ্ধে শুচে শুভ্রিঃ কৃতো যথা ॥ ৫
দীর্ঘলে হিজ্জলো জেয়স্তত্র মনোহরোঽবসৎ।
গুণাকরস্য বাসো হি চতুর্খণ্ডে সমীরিতঃ ॥ ৬ এড়ু মিশ্র
সাধুর্বাড়ুরিকশ্চৈব উভয়ৌ বৈশ্যবাচকৌ।
সাহেতিপ্রাকৃতঃ শব্দোযৎ তৎসাধোর্বিশেষণঃ ॥

ভবদেব ভট্ট সাবর্ণি গোত্রের শ্রোত্রিয়
সিদ্ধল গ্রামবাসী।

গুণের গৌরব যাঁহারা বুঝেন, তাঁহাদিগের নিজের অদেয় কিছুই থাকে না। যিনি মন ও প্রাণ সমর্পণ করিতে প্রস্তুত,

তাঁহার কথা বলা সামান্য মনুষ্যের সাধ্য নহে। তবে যিনি মনুষ্য-পদবাচ্য, তিনি গুণিগণের গুণ বিচারে সমর্থ। কোন কবি কহিয়াছেন, ভূপতিগণ কূপসদৃশ। কূপ হইতে জল গ্রহণ করিতে হইলে গুণ অর্থাৎ দড়ী বা দড়ার আবশ্যক। নচেৎ কূপ হইতে নির্গুণ ব্যক্তির জল গ্রহণ অসম্ভব। ক্ষুদ্র ও বৃহৎ পাত্রানুসারে জলের প্রাপ্তি বিষয়ে তারতম্য ঘটে। যথা—

ভূপঃ কূপঃ সমাভাতি ভূমিতে জীবনপ্রদঃ।
দদাতি গুণযুক্তায় তথা পাত্রানুসারতঃ॥

মহাবদান্য ও কল্পতরু সদৃশ ব্যক্তি সমুদ্র সম। সমুদ্রাদি অনাবৃত জলাশয় হইতে জল গ্রহণে নির্গুণ ব্যক্তির অনাধিকার বা অসামর্থ্য না থাকিলেও নিজ নিজ পাত্র এবং গুণানুসারে জলাশয় হইতে পরিষ্কৃত ও অপরিষ্কৃত সলিল গৃহীত হয়। যিনি শম্বুক লইয়া যাইবেন তিনি কি বৃহৎ কলসধারী ব্যক্তির তুল্য বারি অধিকারে পারগ হইবেন? কূপজল উত্তোলনে (দড়া) গুণের আবশ্যক। ধনীর নিকট ধনাশা করিলে গুণ শব্দে বিদ্যাবত্তা, পাত্র শব্দে আভিজাত্য ও যোগ্যতাদি বুঝিতে হইবে।

আমরা এখানে মহাকবি কালিদাসকে উদাহরণ স্থলে উল্লেখ করিলাম, পাঠকগণ ক্ষমা করিবেন। সকলেই জানেন কালিদাস কবিতা আরম্ভ করিলে কর্ণাটাধিপতি এক একটি কবিতায় মনে মনে এক এক দিক্ দান করিলেন। পঞ্চম কবিতার আবৃত্তি সময়ে কর্ণাটাধিপতি অধোবদন হইলেন। তখন কালিদাস তাঁহাকে আশ্বাস দিলেন। কোন ভয় নাই।

মা গাঃ প্রত্যুপকারকাতরধিয়া বৈমুখ্যমাকর্ণয়
শ্রীকর্ণাট বসুন্ধরাধিপ সুধাসিক্তানি সূক্তানি মে।

সর্বাঙ্গে কতি নাম নার্ণবনদীভূগোলবিন্ধ্যাটবী-
ঝঞ্ঝামারুতচন্দ্রমঃ প্রভৃতয়স্তেভ্যঃ কিমাপ্তং ময়া ॥

অস্তু প্রসঙ্গক্রমে যে কথার উল্লেখ করিতে উদ্যত হইয়াছি তাহা এই। "বঙ্গের জাতীয় ইতিহাস" লেখক পঞ্চ মহর্ষিকে পাঁচ খানি গ্রাম দিতে বিশেষ কাতরতা প্রকাশ করিয়াছেন, কিন্তু তিনিই তদীয় গ্রন্থের ৩০৬ পৃষ্ঠে পঞ্চ মহর্ষির একতমের (সাবর্ণি গোত্রের বেদগর্ভের) পুত্র বশিষ্ঠ সিদ্ধল গ্রামনিবাসীকেই মহারাজের প্রদত্ত শতসংখ্যক গ্রাম প্রাপ্তির আধারে দেখিয়াছেন।

বেদগর্ভের পুত্রসংখ্যা দ্বাদশ। উহাঁরা নিজ নিজ শ্রোত্রিয়ত্ব প্রদর্শন করিয়া আদিশূরের নিকট হইতে শত সংখ্যক শাসনগ্রাম ব্রহ্মোত্তর প্রাপ্ত হইয়াছিলেন। তন্মধ্যে উত্তর রাঢ়ে সিদ্ধল গ্রাম সর্ব্বাগ্রগণ্য। ঐ স্থানে অদ্যাপি সিদ্ধলগ্রামী শ্রোত্রিয়গণ দেদীপ্যমান। গোষ্ঠীপতি চৌধুরী নামে বিখ্যাত। অদ্যাপি এই গোষ্ঠীতে সামান্য অধ্যাপনা হইয়া থাকে। ইহাঁকে যে সমাজসংস্কারকরূপে শত সংখ্যক শাসন গ্রাম দেওয়া হইয়াছিল, তাহার প্রমাণ ভুবনেশ্বরের মন্দিরে শিলাফলকে লিখিত আছে, তাহাই নিম্নে উদ্ধার করা গেল। যথা—

সাবর্ণস্য মুনের্মহীয়সি কুলে যে জজ্ঞিরে শ্রোত্রিয়ো-
ত্তেষাং শাসনভূময়োঽভবন্ গৃহং গ্রামাঃ শতং সম্মতেঃ।
আর্য্যাবর্ত্তভুবাং বিভূষণমিহ খ্যাতস্তু সর্ব্বাগ্রিমো
গ্রামঃ সিদ্ধল এব কেবলমলঙ্কারোঽস্তি রাঢ়াশ্রিয়ঃ ॥

বাচস্পতি মিশ্র।

(শিলাপট্টের প্রতিলিপি বঙ্গের জাতীয় ইতিহাসে দেখ)

এখানে একটা ভ্রম সংশোধন করা আবশ্যক। বারেন্দ্রকুল-গ্রন্থে কাশ্যপ গোত্রী সুসেনের অধস্তন দশম পুরুষ স্বর্ণরেখ ও ভবদেব ভট্টকে লইয়া যথাক্রমে বারেন্দ্র ও রাঢ়ীয় সংজ্ঞা বিভাগ হইয়াছে। বস্তুতঃ কশ্যপ গোত্রীয় ভবদেব রাঢ়দেশে আসিয়া রাঢ়ী হইবার কথা অসম্ভব নহে, কিন্তু যে ভবদেব ভট্টের বিদ্যা ব্রাহ্মণ্যে বঙ্গদেশ ও উৎকলখণ্ডের আচার ব্যবহার সম্যক্‌রূপে পরিশুদ্ধ হয় এবং রাঢ়ীয় শ্রেণীয় বৈদিক ক্রিয়াকলাপ বিশেষতঃ দশ সংস্কার কার্য্য যাঁহার পদ্ধতিঅনুসারে হইয়া আসিতেছে, তিনি সাবর্ণি গোত্রীয় যাজ্ঞিক বেদগর্ভ মহোদয়ের বংশীয়। ইঁহার ঊর্দ্ধতন সপ্তম পুরুষে ভবদেবভট্ট গৌড়াধিপের নিকটে হস্তিনী নামক গ্রাম পাইয়াছিলেন। যথা—

স শাসনং গৌড়নৃপাদবাপ হস্তিনী ভিট্ট মহীষ্ট ভূমিঃ।

বাচস্পতিমিশ্র লিখিত কুলপ্রশস্তির লেখায় যিনি হরিবর্ম্মদেব বঙ্গাধিপের সর্ব্বাধিকারী (মন্ত্রী) ছিলেন। যাঁহার বিদ্যা বুদ্ধিতে জ্যোতিঃশাস্ত্রেরও সর্ব্বাংশে ধর্ম্মশাস্ত্রের নূতন যুগ আরম্ভ হইয়াছিল, তৎসম্বন্ধে নানাবিধ শ্লোক আছে, একটা দৃষ্টান্তস্বরূপ দেখান গেল

যথা—যো বঙ্গরাজরাজশ্রীবিশ্রামসচিবঃ শুচিঃ।

মহামন্ত্রী মহাপাত্রমবন্ধ্যসন্ধিবিগ্রহী॥

ইঁহার সময়েও সবর্ণদারী বিবাহ ছিল। ইঁহার উপাধি বালবলভীভুজঙ্গভবদেব ভট্ট।

ইঁহার পূর্ব্ব পুরুষ ১ম ভবদেব ভট্ট হইতে ইনি অধস্তন সপ্তম। সুতরাং দ্বিতীয় ভবদেব সংজ্ঞায় অভিহিত।

ইঁহার কীর্ত্তিকলাপের পর্য্যালোচনা কারণে জানা যায় যে, ইনিই ভুবনেশ্বরের অনন্ত বাসুদেবের মন্দির প্রতিষ্ঠা কর্ত্তা।

মন্দিরের পার্শ্বে বিরাজিত সরোবরও তদীয় কীর্ত্তি। উর্দ্ধতন পুরুষে ১ম ভবদেব।

সে ভবদেবের সহোদর সংখ্যা তিন। জ্যেষ্ঠ মহাদেব, কনিষ্ঠ অট্টহাস। ২য় ভবদেবের পিতার নাম গোবর্দ্ধন। পিতামহ আদিদেব। প্রপিতামহ বুধস্ফুরিত। বৃদ্ধ প্রপিতামহ অত্যঙ্গ। অতি বৃদ্ধ প্রপিতামহ রথাঙ্গ। বৃদ্ধাতিবৃদ্ধ প্রপিতামহ ১ম ভবদেব (অর্থাৎ উর্দ্ধতন সপ্তম)।* ইহার সহোদর কালীশচন্দ্র ঋক্ ও যজুর বেদের দশ সংস্কার পদ্ধতির লেখক। এবং তদীয় সংগ্রহানুসারে ঋক্ ও যজুর্ব্বেদী কার্য্য হয়।

বালবলভী ভুজঙ্গ ২য় ভবদেব বাঙ্গালা দেশ হইতে পুরীর জগন্নাথ দেবের ও ভুবনেশ্বরের অনন্ত বাসুদেব দর্শনার্থীবৃন্দের সুগমতা জন্য পথ, পুষ্করিণী ও পান্থনিবাস সংস্থাপন করিয়াছিলেন। রাঢ় দেশের অনেক পুষ্করিণী তদীয় নামে বিখ্যাত।

শিলাফলকের কবিতাগুলি বাচস্পতি মিশ্রের রচিত।

রাজা রাজেন্দ্র মিত্রের রচিত উৎকলের পুরাবৃত্ত দেখ।

## ভরদ্বাজ গোত্রেয় শ্রীহর্ষ হইতে লক্ষ্মীধর সুত দুর্গাবর ও মনোহর, অধস্তন ২১ পুরুষ। (৩৬ ও ৩৭ পৃষ্ঠা দেখুন)

কুলাচার্য্যগণ এই সময় হইতে কুল কারিকা প্রকাশ করিয়া থাকেন। যথা—"দুর্গো মনু দুটী ভাই, যা নিয়ে কুল গাই"। দুর্গাবর (বল্লাল প্রাপ্ত) মনহর (ফুলে) ২১ সুত সুষেণ,

* এখানে সিদ্ধলগ্রামীদিগের পূর্ব্ববংশাবলী দিলাম। ইহাঁরা কহেন ইহা ভবদেবের লিখিত।

জগদানন্দ ও গঙ্গানন্দ ২২ (সুবেণো জগদানন্দ গঙ্গানন্দ কুলকৃতিঃ
সুষেণ ২২ সুত।

শিবাচার্য্য,ভবানি, কানাই ২৩ (ইনি ছোট বলিয়া লোকে কানাই ছোটঠাকুর বলিয়া থাকে)।

সম্বন্ধ নির্ণয়ের প্রথম পরিশিষ্টে ৫৭ পৃষ্ঠা দেখুন।

কানাইছোট্ঠাকুরেতি প্রসিদ্ধঃ কুলনায়কঃ।
নারায়ণস্তস্যপুত্রো নারায়ণ সমোগুণৈঃ ॥

উলাবিলাসী কুলিয়া চ মেলে
স্বভাব এবাখিল লোকপূজ্যঃ
সএব নারায়ণ দেবশর্ম্মা
সমাপ পুত্রং মথুরেশ নাম ॥

মথুরেশো মহাবুদ্ধিঃ বেদে সাক্ষাচ্চতুর্ম্মুখঃ
কর্ণতুল্যশ্চ যো দাতা পাত্রার্থস্য ক্ষমান্বিতঃ ॥
মথুরেশাদ্ রঘুর্জজ্ঞে যজ্ঞদান তপোব্রতঃ
কৃষ্ণেতি যো রঘোঃ পুত্রঃ কৃষ্ণতুল্য গুণান্বিতঃ

সএব কৃষ্ণো বিদুষাংবরিষ্ঠঃ
দদর্শ পৌত্রস্য চ পৌত্রমর্হন্
প্রসিদ্ধ দাতা স্বকুলে চ ধন্যঃ
জম্বীপয়োদার বিশুদ্ধ বুদ্ধিঃ ॥

ততোবোধ্যারাম আসীদ্রামপ্রসাদস্তৎসুতঃ
ভবানীশঙ্করোজ্জ্যেয়ো রামপ্রসাদনন্দনঃ।
ভবানী শঙ্কর সুতোলেভে হরি মতিঃ সুধীঃ
ধনেশশ্চৈব বিশ্বেশঃ পরেশনাথনন্দনঃ।

পরেশনাথাদ্ধি নগেন্দ্রনাথঃ
খগেন্দ্রনাথশ্চ সুতৌবিশুদ্ধৌ।
নগেন্দ্রনাথস্য তু ধার্ম্মিকস্য
শশাঙ্কনাথঃ শুভদর্শনোভূৎ॥
খগেন্দ্রনাথো ভিষজাং বরিষ্ঠঃ
দয়াসমুদ্রঃ কবিতুল্যবুদ্ধিঃ
তস্যৈব ধীরস্য মহাত্মনস্তু
সুতোজিতেন্দ্রোহি তথামরেন্দ্রঃ
অশ্বিবহ্নীন্দ্রমেশাকে বারাণসী নিবাসিনা।
লিখিতাঃ কারিকাশ্চেমাঃ শ্রীবাণী দাস শর্ম্মণা।

## কানাই ছোটঠাকুর প্রমুখ

নারায়ণ ২৪ পুত্র

জেলা নদীয়া উলা নিবাসী

স্বভাব ফুলিয়া মেল

মথুরেশ ( ২৫ ) সুত রঘু, ছাতু, রামনাথ ২৬ রঘু সুত

কৃষ্ণ—২৭ সুত অযোধ্যারাম বংশ।

( কৃষ্ণ বংশ অতি প্রাচীন সম্ভ্রান্ত ও বহু বিস্তৃত বলিয়া লোকে ইহাকে যদুবংশ বলিত ইনি নাতির নাতির মুখ দেখিয়াছিলেন এবং অতিশয় দাতা ও ক্রিয়াবান ছিলেন )

কৃষ্ণ মুখোপাধ্যায়—২৭ সুত অযোধ্যারাম, আনন্দী-

রাম, রামলোচন, কালীপ্রসাদ, কাশীনাথ, যুগলকিশোর ও হরিহর ২৮।

অযোধ্যারাম—২৮ সুত রাজকিশোর, রামপ্রসাদ, শিবনারায়ণ, জয়নারায়ণ ২৯।

রাজকিশোর—২৯ সুত কেশবচন্দ্র, তারণচন্দ্র, যাদবচন্দ্র ৩০।

কেশবচন্দ্র—৩০ সুত সর্বেশ্বর ৩১ সুত গোপী ও প্রাণকৃষ্ণ ৩২ গোপী ৩২ সুত হরনাথ ৩৩ সুত হরেন্দ্র ও রাজেন্দ্র (বিমল) ৩৪ প্রাণকৃষ্ণ ৩২ সুত রাখাল ৩৩ সুত মাখন, কানাই ৩৪ তারণচন্দ্র ৩০ সুত মদন ৩১ যাদবচন্দ্র ৩০ সুত উমাপতি ৩১ সুত নীলকমল, চন্দ্রকান্ত, তারাকান্ত ৩২।

রামপ্রসাদ ২৯ সুত ভবানীশঙ্কর, বিষ্ণুশঙ্কর, শিবশঙ্কর, গৌরীশঙ্কর ৩০।

গৌরীশঙ্কর—৩০ সুত চন্দ্রনাথ ও কালীকুমার ৩১ চন্দ্রনাথ ৩১ সুত জগবন্ধু, রামচন্দ্র, শুকদেব ৩২ রামচন্দ্র ৩২ সুত নরেন্দ্র ৩৩। কালিকুমার ৩১ সুত তারক, ভগবতী ও বক্রেশ্বর ৩২।

ভ্রম সংশোধন।

সম্বন্ধ নির্ণয়ের পরিশিষ্ট

৫৮ পৃষ্ঠায় শিবাচার্য্য বংশে।

সভশ্রীরামের পুত্র যে মুক্তিরাম লেখা হইয়াছে তিনি মহারাজা কৃষ্ণচন্দ্রের সভাসদ ছিলেন না, কানাই ছোট ঠাকুরের বংশীয় মথুরেশ প্রমুখ রামনাথ সুত মুক্তিরাম উক্ত মহারাজের সভাসদ্ ছিলেন এবং তাঁহার ভাগিনের উক্ত মহারাজার কন্যাকে বিবাহ করেন।

ভবানীশঙ্কর—৩০ সুত মাধবচন্দ্র, হরিমতি, গিরিশচন্দ্র, অখিলচন্দ্র, কৈলাসচন্দ্র ৩১। মাধবচন্দ্র ৩১ সুত গণপতি ৩২ সুত ভূষণচন্দ্র ৩৩। কৈলাসচন্দ্র ৩১ সুত রজনী ও হীরালাল ৩২।

হরিমতি—৩১ সুত পরেশনাথ, ত্রৈলোক্যনাথ ৩২।

পরেশনাথ—৩২ সুত নগেন্দ্রনাথ ও পরোপকারী ধার্ম্মিক ডাক্তার খগেন্দ্রনাথ * ৩৩। নগেন্দ্রনাথ ৩৩ সুত শশাঙ্কনাথ ৩৪ ডাক্তার খগেন্দ্রনাথ ৩৩ সুত অজিতেন্দ্রনাথ ও অমরেন্দ্রনাথ ৩৪। দৌহিত্র লক্ষ্মীকান্ত বন্দ্যো', সাং চাতরা।

ভরদ্বাজ গোত্রীয় সুষেণসুত গঙ্গানন্দের ধারা উলানিবাসী প্রসিদ্ধ যাদবেন্দ্র বংশ। (ডাক্তার শ্রীখগেন্দ্রনাথ মুখোপাধ্যায়ের প্রেরিত।)

গঙ্গানন্দ—২২ সুত রামানন্দ আচার্য্য ২৩ সুত গোপাল, রাঘবেন্দ্র, শঙ্কর, কাশীশ্বর, বিশ্বেশ্বর গোপীনাথ, পার্ব্বতীনাথ ২৪ রাঘবেন্দ্র ২৪ সুত নীলকণ্ঠ, শ্রীকণ্ঠ, যাদবেন্দ্র, মহাদেব ২৫।

---

* ভিষগ্বরো ধীর পরোপকারী
সদা সদারো বহুতীর্থচারী
নরাসুরানাঞ্চ তথামরাণাং
পদে নতোভক্তিমতোগ্রবাসী॥

খণ্ডদহ নিবাসী অবসথি গঙ্গানন্দ চট্টো বংশীয় শ্রীকালিদাস চট্টোপাধ্যায়ের কন্যা দেব-দ্বিজভক্তিপরায়ণা পরম ধার্ম্মিকা সুশীলা শ্রীমতি নির্ম্মলা দেবীর সহিত বিবাহিত। "এই নির্ম্মলা দেবী স্বামীর সহিত বঙ্গদেশের প্রায় অধিকাংশ তীর্থে পর্য্যটন করিয়াছেন।"

যাদবেন্দ্র—২৫ সুত রামচন্দ্র, রামকৃষ্ণ ২৬ সুত আত্মারাম, রাজারাম, রামসন্তোষ ২৭ আত্মারাম ২৭ সুত শুকদেব ২৮ সুত হরেকৃষ্ণ ২৯ সুত কালিপ্রসাদ ৩০ রাজারাম ২৭ সুত মুরলী ২৮ সুত বেণী ২৯ সুত গোরাচাঁদ ৩০ সুত ভোলানাথ রাজকুমার ৩১ ভোলানাথ সুত গঙ্গারাম, অম্বিকাচরণ ৩২ গঙ্গারাম ৩২ সুত কালি, পার্ব্বতি ৩৩।

রামসন্তোষ—২৭ সুত বেচারাম, তিলকরাম ২৮।

রামচন্দ্র—২৬ সুত কৃষ্ণদেব, গৌরীকান্ত ২৭ কৃষ্ণদেব ২৭ সুত রাজারাম, রামরাম, বিষ্ণু, কালিচরণ ২৮ কালিচরণ সুত মুরলীধর, নয়ন ২৯ মুরলীধর ২৯ সুত মহাদেব, রাধানাথ ৩০ রাধানাথ ৩০ সুত হরিপ্রসাদ ৩১ সুত শম্ভুনাথ ৩২ মহাদেব ৩০ সুত দুর্গাপ্রসাদ, কৃষ্ণপ্রসাদ ৩১ সুত চন্দ্রভূষণ ৩২ দুর্গাপ্রসাদ ৩১ সুত সুপ্রসিদ্ধ জমিদার ও ধার্ম্মিকশ্রেষ্ঠ স্বনামখ্যাত দাতা বামনদাস, গৌরীপ্রসাদ, অন্নদাপ্রসাদ ৩২ বামনদাস ৩২ সুত কালিদাস, অরুণদাস, মথুরানাথ, উমানাথ, তারানাথ, শ্রীনাথ ৩৩ কালিদাস ৩৩ সুত পুরাণদাস ৩৪ অরুণদাস ৩৩ সুত গিরীন্দ্র, হরেন্দ্র, নরেন্দ্র ৩৪ গিরীন্দ্র ৩৪ সুত খগেন্দ্র, হরি দ্বিজেন্দ্র ৩৫ হরেন্দ্র ( উকিল হাইকোর্ট ) ৩৪ সুত ধীরেন্দ্র, সতীন্দ্র, (বি,এল) অতীন্দ্র, ধীরেন্দ্র ৩৫ সুত ঠাকুরদাস ৩৬ নরেন্দ্র ৩৪ সুত শচীন্দ্র, রমেন্দ্র, কৌলেন্দ্র ৩৫।

উমানাথ—৩৩ সুত গোকুল, মুনীন্দ্র ( শ্রীদাম ) ৩৪ সুত শশীন্দ্র, শৈলেন্দ্র, নৃপেন্দ্র, যতীন্দ্র, জিতেন্দ্র ৩৫।

তারানাথ—৩৩ সুত বরদা ৩৪। শ্রীনাথ ৩৩সুত শঙ্করনাথ রাম, রমণি ৩৪ শঙ্কর ৩৪ সুত ভূপেন্দ্র ৩৫। রাম ৩৪সুত বাদল ৩৫।

গৌরীপ্রসাদ—৩২ সুত সারদাপ্রসাদ (বসু) গিরীজা, নীলরতন ৩৩। সারদা সুত সত্য, জ্যোতি, কৈবল্য, অনুকূল, মধুকূল ৩৪। জ্যোতিপ্রসাদ ৩৪ সুত রমাপ্রসাদ ৩৫।

অন্নদাপ্রসাদ—৩২ সুত ব্রজেন্দ্র, উপেন্দ্র (বসু) বিজয়, আশুতোষ, নগেন্দ্র, নীলমণি ৩৩ উপেন্দ্র ৩৩. সুত কালিকাপ্রসাদ (পাগল), কেদারনাথ ৩৪। বিজয় ৩৩ সুত নৃপেন্দ্রকুমার. দেবেন্দ্রকুমার ৩৪ আশুতোষ ৩৩ সুত কমলাপ্রসাদ ৩৪ নগেন্দ্র ৩৩ সুত সুকুমার, দেবকুমার, অজিতকুমার, ললিতকুমার ৩৪ নীলমণি ৩৩ সুত নীরদকুমার ৩৪ কালিকাপ্রসাদ ৩৪ সুত নীলকণ্ঠ, পশুপতিনাথ ৩৫ কেদারনাথ ৩৪ সুত সুধাংশুশেখর, হিমাংশুশেখর, প্রভাংশুশেখর ৩৫।

## যাদবেন্দ্র সহোদর নীলকণ্ঠ ঠাকুরের এক ধারা।

(সম্বন্ধনির্ণয় ১ম পরিশিষ্ট ৬৬ পৃষ্ঠা)

নীলকণ্ঠ ২৫ সুত গঙ্গাধর, রঘুনাথ, বিষ্ণু, শ্রীধর, মুকুন্দ, রামেশ্বর, রতিকান্ত, রাধাকান্ত ২৬ গঙ্গাধর ২৬ সুত রূপনারায়ণ. রামজীবন, গোপীরমণ* রামভদ্র, রামদেব, রামনারায়ণ, রামকান্ত ২৭।

* উত্তরপাড়ার সুপ্রসিদ্ধ জমিদারগণ এই গোপীরমণ বংশ।

(সম্বন্ধনির্ণয় ২ পরিশিষ্ট দেখ)

রামদেব ২৭ সুত রামনারায়ণ, জগদীশ, রামগোপাল, আত্মারাম, মধুসূদন, শিব ২৮। রামনারায়ণ ২৮ সুত হরেকৃষ্ণ, গোবিন্দ ২৯ হরেকৃষ্ণ ২৯ সুত দুলাল, যাদবেন্দ্র ৩০ দুলাল ৩০

সুত মাণিক্য ( তজ ) মুক্তারাম, রামমোহন ( বাস কেদেগড় ) ৩১ মাণিক্য ৩১ সুত রামরতন ৩২ সুত দুর্গাদাস ৩৩।

দুর্গাদাস ( এইচ্ সি, গাঙ্গুলী কোম্পানী নামক সুপ্রসিদ্ধ কারবের প্রোপ্রাইটার; বাস ৩৭ নং ষ্ট্রীট ) ৩৩ সুত কালীপ্রসন্ন, শিবপ্রসন্ন, জহরলাল, ফণীন্দ্রনাথ ৩৪। কালীপ্রসন্ন ৩৪ সুত নগেন্দ্র, মনীন্দ্র, সত্যেন্দ্র, যতীন্দ্র ৩৫। শিবপ্রসন্ন ৩৪ সুত গণেশ, কার্ত্তিক, মাণিক ৩৫। জহরলাল ৩৪ সুত মন্মথ, অনাদি, খেলাত।

ডাঃ শ্রীখগেন্দ্রনাথ মুখোপাধ্যায় প্রদত্ত, সাং উলা, ১৩১৮।

# চট্টো বংশ।

দক্ষ হইতে অধস্তন ১৮ পুরুষ* অবসথী গঙ্গানন্দ চট্টো ১৮ সুত গোপীশ্বর, রামকৃষ্ণ, জনার্দ্দন, বিশ্বেশ্বর, রামচন্দ্র, কৃষ্ণবল্লভ ১৯। বিশ্বেশ্বর ১৯ সুত রামনাথ, প্রাণবল্লভ, রামদেব, রাজারাম, রামগোপাল, রমাবল্লভ, কৃষ্ণকিঙ্কর ২০। রাজারাম ২০ সুত কাশীশ্বর, কামদেব, জগদীশ, রামবল্লভ ( ন্যায়বাগীশ ) ২১ প্রাণবল্লভ বাচস্পতি, মহেশ্বর, জয়দেব, রামভদ্র ( সার্ব্বভৌম ) নরেন্দ্র ২১ প্রাণবল্লভ বাচস্পতি ২১ সুত রামমোহন ২২

---

* দক্ষ ১ সুলোচন ২ মহাদেব ৩ হলধর ৪ কৃষ্ণদেব ৫ বরাহ ৬ শ্রীধর ৭ বহুরূপ ৮ গাহী ৯ সর্ব্বেশ্বর ১০ তেকড়ি ১১ সিধো ১২ লক্ষ্মীধর ১৩ দিগম্বর ১৪ জগন্নাথ ১৫ শ্রীগর্ভ ১৬ ভগবান ১৭ গঙ্গানন্দ ১৮।

সুত লক্ষ্মীনাথ ২৩ সুত গোবিন্দ, আত্মনাথ ২৪ সুত অবিনাশ ২৫ গোবিন্দ ২৪ সুত পঞ্চানন ২৫ দুর্গাদাস ২৬ রামবল্লভ (ন্যায়বাগীশ) ২১ সুত রঘুনাথ, হরিচরণ, নরনারায়ণ ২২ সুত লক্ষ্মণ, প্রাণকৃষ্ণ, চন্দ্রশেখর, কালিশঙ্কর, গৌরীশঙ্কর, রামচন্দ্র তর্কালঙ্কার, কালাচাঁদ, তারিণীশঙ্কর ২৩ লক্ষ্মণ ২৩ সুত বনমালি, রামধন, কানাই ২৪ বনমালি ২৪ সুত শ্রীকান্ত ২৫ সুত অন্নদা, রমণ, শশী ২৬ কানাই ২৪ সুত চন্দ্র, অক্ষয় (সালিখাবাসী) ২৫। চন্দ্র ২৫ সুত যাদব ২৬ অক্ষয় ২৫ সুত নারায়ণ ২৬।

কালিশঙ্কর ২৩ সুত রামমোহন, কৃষ্ণদেব, মনোহর ২৪ সুত নবীন, কাশী, কেদার, হরি, শশী ২৫ (উলাবাসী) সুত ফণিভূষণ, অহিভূষণ ২৬ ফণি ২৬ সুত ভোলানাথ, লুটবিহারী, মাণিক, উপেন হৃষিকেশ ২৭ অহিভূষণ ২৬ সুত হিমাংশু ২৭।

রামমোহন ২৪ (উলাবাসী) সুত ঈশ্বর, অমর, হারাণ, রাধানাথ, রামপ্রাণ ২৫ ঈশ্বর ২৫ সুত বাণী, পার্ব্বতি, কান্তি ২৬ পার্ব্বতি ২৬ সুত ভৈরব, শিব, শঙ্কর, গোবিন্দ ২৭ কান্তি ২৬ সুত কালাচাঁদ ২৭। অমর ২৫ সুত রামলাল ২৬ সুত অক্ষয় ২৭ হারাণ ২৫ সুত বৈদ্যনাথ ২৬ রাধানাথ ২৫ সুত প্রিয়নাথ ২৬ সুত কালি ২৭ সুত হরিকুমার, কৃষ্ণকুমার ২৮।

রামচন্দ্র তর্কালঙ্কার ২৩ সুত রাধামোহন, রামজয় ২৪

৮৪ পৃষ্ঠার দুর্গাদাসের পর্য্যায় সংখ্যার নিশ্চয়তা।

রামদেব সুতো রামনারায়ণ ইত্যত্র পর্য্যায়সংখ্যায়া ব্যতিক্রমোদৃশ্যতে। সতুপুত্রো ন, রামদেবস্য নামান্তরং রামনারায়ণঃ। তস্মাৎ দুর্গাদাসস্য পর্য্যায় সংখ্যা দ্বাত্রিংশত্তমা ভবেৎ।

রাধামোহন ২৪ সুত রামরত্ন, শ্রীচরণ, গুরুচরণ, শ্যামাচরণ ২৫ রামরত্ন ২৫ সুত কালিদাস (ধর্ম্মদহ) ২৬ সুত বিভূতিভূষণ মন্মথনাথ, হৃষিকেশ ২৭।

শ্যামাচরণ ২৫ সুত কৃষ্ণগোবিন্দ (হাতিবাগান) ২৬ সুত কার্ত্তিক, গণপতি, পশুপতি ২৭ কার্ত্তিক সুত পাঁচকড়ি, সাতকড়ি ২৮।

রামজয় ২৪ সুত ভগবতী ২৫ সুত রামেশ্বর ২৬ সুত কালীপদ, হারাণ ২৭ সুত হৃষিকেশ, বরদা, বিভূতি, বিধু ২৮।

কাঙ্গাচাঁদ ২৩ সুত তারিণীচরণ (হরিপাল) ২৪ সুত করালি শ্যামাচরণ ২৫ করালি ২৫ সুত ব্রজ ২৬। শ্যামাচরণ ২৫ সুত সূর্য্য-কুমার, পঞ্চানন, শরত, প্রভাষ, গোকুল ২৬।

তারিণীশঙ্কর ২৩ সুত শিব ২৪ সুত গোপাল, যদু ২৫ গোপাল ২৫ সুত গোবর্দ্ধন ২৬ সুত সতীশ ২৭ যদু ২৫ সুত হরিদাস, বিজয়, দেবেন্দ্র, মহেন্দ্র ২৬ দেবেন্দ্র ২৬ পুত্র নকুল ২৭ (বৈদ্যবাটী।)

রামভদ্র সার্ব্বভৌম ২১ সুত রামকান্ত, বিষ্ণুরাম, নারায়ণ ২২ সুত মদন, রামসুন্দর ২৩ সুত শিব শিব তর্কবাগীশ (উলা) ২৪ সুত নৃসিংহ, সারদা, বনমালি, তারিণী, সীতানাথ ২৫ বনমালি ২৫ সুত হারাণ ২৬ সুত কিরণচন্দ্র, পুরঞ্জয় ২৭।

---

## গঙ্গানন্দ চট্টোর পুত্র—রামকৃষ্ণের ধারা।

রামকৃষ্ণ ১৯ সুত নন্দকিশোর, বাসুদেব, শিবরাম, নীলকণ্ঠ, নন্দলাল, বামদেব, মধু, গোপীশ্বর ও মদন ২০। (নন্দলাল, বাসুদেব

ও শিবরাম এবং তিনজন ভঙ্গ) (নীলকণ্ঠ কেশরভাবাপন্ন ইহাঁর বংশ গোঁদপাড়ায়) নন্দকিশোর ২০ সুত হরিরাম ২১ সুত রাজেন্দ্র, যাদবেন্দ্র, গোকুল, মথুরানাথ, বৃন্দাবনচন্দ্র ও রামশঙ্কর ২২। রামশঙ্কর ২২ সুত গোপীকান্ত ২৩ সুত হরসুন্দর, ঈশান, শ্রীরাম ২৪। মথুরানাথ ২২ সুত রামধন ও রামমোহন ২৩ রামধন ২৩ সুত বিষ্ণুপ্রসাদ, পঞ্চানন ২৪। রামমোহন ২৩ সুত গৌরী, গঙ্গা, হর, গুরুচরণ, দুর্গাদাস ও কৃষ্ণদাস ২৪। শ্রীরাম ২৪ সুত কালীনাথ ২৫। (বৰ্দ্ধমান জেলা পাটুলি, গ্রামবাসী) সুত দ্বিজেন্দ্রনাথ ও জিতেন্দ্রনাথ ২৬।

(খর্দ্দহ নিবাসী শ্রীমন্মথনাথ চট্টোপাধ্যায় কর্ত্তৃক সংগৃহীত ও প্রেরিত) সন ১৩১৮ সাল।

## পাটুলির চাটুতি কৃষ্ণের সন্তান বাঘনাপাড়ার গোস্বামী বংশের একদেশ।

(১ম পরিশিষ্ট ২৫৪—২৫৫ পৃষ্ঠা দেখ)

রমাই ঠাকুর—পর্য্যায় ২২ শ।

• সম্বন্ধনির্ণয় ১ম পরিশিষ্ট ২৫৫ পৃঃ। শচীনন্দন রমাই ঠাকুরের সম পর্য্যায় আছে। রমাই ঠাকুর উদাসীন, মহান্ত। সংসারাশ্রম পরিত্যাগী। তদীয় ভ্রাতা শচীনন্দনের বংশ দ্বারা নিজের বংশ সংস্থাপন করেন। শচীনন্দন সুত ছয় জন। যথা—ভুবন, ব্যাস, উদয়, রাজবল্লভ, শ্রীবল্লভ এবং কেশব ২৩শ। রমাই ঠাকুর শচীনন্দন সুত শ্রীবল্লভ ও কেশবকে বাঘনাপাড়ার মহন্তের

গদিতে শিষ্যত্বে ও পুত্রত্বে সংস্থাপন পূর্ব্বক নিজের নাম সংকীর্ত্তন করাইতে লাগিলেন। তদনুসারেই বাঘনাপাড়ার গোস্বামীরা রমাই ঠাকুরসন্ততি বলিয়া অভিহিত। শ্রীবল্লভের ধারা নয়-আনী, কেশবের ধারা সাত-আনী বলিয়া পরিচিত।

শ্রীবল্লভ ২৩শ সুত গোপাল ও কৃষ্ণজীবন ২৪শ। কৃষ্ণজীবন হুগ্লী জিলার বৈঁচীগ্রামবাসী। গোপালের সুত হরিনারায়ণ ২৫শ। তৎপুত্র শশধর ২৬শ। পৌত্র প্রেমলাল ২৭শ। প্রপৌত্র দীননাথ ২৮শ। বৃদ্ধপ্রপৌত্র বিপিনবিহারী ২৯শ। অতিবৃদ্ধপ্রপৌত্র শ্রীভাগবতকুমার শাস্ত্রী গোস্বামী সংস্কৃতে এম্ এ, ৩০শ। তৎপুত্র বংশীবদন, মুরলী ৩১শ। বাঘনা-পাড়ার গোস্বামীরা প্রতিজ্ঞা পূর্ব্বক কুল ভঙ্গ করেন। এখানে মুখোপাধ্যায়, বন্দোপাধ্যায় ও গঙ্গোপাধ্যায় বংশের স্বকৃতভঙ্গ এবং তাঁহাদের অধস্তন সন্ততিগণকে পাওয়া যায়। রুদ্ররাম চক্রবর্ত্তীর ধারায় কালীপদ বন্দ্যোর পুত্র—বিষ্ণুপদ ও কৃষ্ণপদ ৩১। কালীপদর পিতামহ মাধব ( ভঙ্গ )। তিনি জয়কৃষ্ণ গোস্বামীর ভগিনীপতি। ২৮শ। মাধবের পিতা কমলাকান্ত ২৭শ। পুত্র ব্রজনাথ ২৯শ। পৌত্র কালীপদ ৩০শ। মাধবের পিতামহ ভবানীচরণ ২৬শ। প্রপিতামহ কৃষ্ণরাম ২৫শ। বৃদ্ধপ্রপিতামহ রুদ্ররাম চক্রবর্ত্তী সাগরদিয়া ২৪শ।

---

## পাটুলীর চাটুতি কৃষ্ণ-সন্তানগণ।

কৃষ্ণ (১৩) পুত্র হরি, লোকনাথ, পানু প্রাণনাথ), কেশব, শঙ্কর, সিধো ( সিদ্ধেশ্বর ) এবং কুবের ১৪। হরি সুত কানাই মিশ্র, ধনপতি, বিশ্বম্ভর, শ্রীবৎস এবং বাণেশ্বর ১৫।

কানাই পুত্র নিবাস, প্রবাস, সুবুদ্ধি, গোপীনাথ ও বিদ্যাধর ১৬। প্রবাস পুত্র শ্রীগর্ভ, শিবানন্দ ও ধনাই (ধনপতি) ১৭। শিবানন্দ পুত্র বিদ্যানন্দঘটকসিংহ, রামানন্দ, গোবিন্দ এবং শ্রীপতি ১৮। রামানন্দপুত্র কৃষ্ণ ঘটক ১৯। গোবিন্দপুত্র শ্রীনাথ, সুসেন, মুরারী এবং মহেন্দ্র ১৯।

লোকনাথ (১৪) পুত্র শ্রীরাম ও তিলক ১৫। শ্রীরামপুত্র চট্ট পাটুলিয়া বাচস্পতি, কাটা বাণ, বিদ্যাধর, জটাধর এবং গোপাল ১৬। কাটা বাণ পুত্র তপন এবং গৌরীবর ১৮।

ধনপতি পুত্র যুধিষ্ঠির, গৌরীবর, পরাশর, অর্জ্জুন, শ্রীকান্ত এবং পাণ্ডু। যুধিষ্ঠির পুত্র ছকাড় এবং জগন্নাথ ১৯।

( ২৫৪ পৃঃ সম্বন্ধনির্ণয় ১ম পরিশিষ্ট বংশাবলী দেখ )

চট্ট জগন্নাথ—পাটুলিয়া সর্ব্বানন্দা কৃষ্ণসন্তান। পর্য্যায় ১৯।

জগন্নাথস্য ত্রয়ঃ পুত্রা রূপরাম হরিনারায়ণ রামগোবিন্দকাঃ ২০। হরিনারায়ণস্য পুত্রদ্বয়ৌ তৌ দ্বৌ নৃসিংহ বামনৌ ২১। নৃসিংহস্য সুতাঃ পঞ্চ তেষাং ত্রয়ো বিখ্যাত পৌরুষাঃ চৈচ গণক বিষ্ণুমধুকাঃ অপরৌ হরিহরৌ ২২। মধুকস্য পুত্রাশ্চত্বার স্তেষাং রাম গোপাল রামনারায়ণৌ বিদ্যাব্রাহ্মণ্যেষু প্রসিদ্ধাবাপ পিতামহস্য নৃসিংহস্য বইচীগ্রাম রায়সংজ্ঞকস্য বংশজস্য কন্যা-পরিগ্রহে ত্রৈপুরুষিক ভঙ্গত্বেন কৌলীন্যে প্রাপ্ত বিশ্রামকৌ। পর্য্যায় ২৩।

২২ গণকস্য পুত্র অষ্ট জ্যেষ্ঠঃ শ্রীযদুনন্দন স্তদনুজঃ শ্রীনাথো রামনাথো গোবিন্দো গোপীনাথস্ত অপরঃ কৃষ্ণশ্চ রামগোপালকঃ

২৪। ত্রৈপুরুষিকঃ ভঙ্গত্বাদেতেষাং সন্তয়শ্চাপি বহুবিবাহ ব্যাপারতয়া নানাস্থানেষু মাতামহাশ্রয়েষু কৃত নিবসতয় ইতি।

সারাবলী গ্রন্থ --

রামগোপাল তর্কপঞ্চানন ২৩। পুত্র রামকিশোর বিদ্যাবাগীশ ২৪। পুত্র রামতনু বিদ্যালঙ্কার ২৫। পুত্র রামচন্দ্র তর্কালঙ্কার ২৬। পুত্র রামব্রহ্ম শিরোমণি ২৭। পুত্র দেশপ্রসিদ্ধ স্বনামধন্যপণ্ডিতশ্রেষ্ঠ মহামহোপাধ্যায় **কামাখ্যানাথ তর্কবাগীশ** ২৮। (কলিকাতা সংস্কৃত কলেজাধ্যাপক।) পুত্র অখিলচন্দ্র ২৯ পুত্র নৃসিংহপ্রসাদ ৩০।

জগন্নাথের সহোদর ছকড়ীর ধারায় বাঘনাপাড়ার গোস্বামী রমাই ঠাকুরের নামে পরিচিত বস্তুতঃ শচীনন্দন গোষ্ঠী -- ১ম পরিশিষ্ট সম্বন্ধনির্ণয় ১৫৫ পৃঃ।

হুগ্লীর বঁইচীগ্রামের রায়সংজ্ঞক বংশজেরা অতিপ্রসিদ্ধ এবং অনেক কুলীনের কুলভঙ্গ করিয়াছেন। বঁইচীর এখন কার জমীদার জানকী বাবুদিগের পূর্ব্বপুরুষের মাতামহ কুল বঁইচীর রায় গোষ্ঠী তাঁহারা ঘটকদিগকে অর্থের দ্বারা বশীভূত করিয়া স্বকৃতভঙ্গের পৌত্র পর্য্যন্তের নাম লেখাইয়া রাখিতেন। সেই রায় বংশের একজন গণ্যমান্য শিক্ষিত ব্যক্তি কলিকাতা সংস্কৃত কলেজের Head Master নাম শ্রীযুক্ত হরিচরণ রায় এম, এ।

## খড়দহমেল—মুখুটি (২১) কামদেব বংশ।

২২ মৃত্যুঞ্জয় প্রমুখ (২৭) রাঘবেন্দ্র ধারা।

১ম পরিশিষ্ট—১৯৭ পৃঃ দেখ।

রাঘবেন্দ্র সুত রামসন্তোষ ২৮। তৎসুত রঘুরাম ২৯। তৎসুত কৃষ্ণকিঙ্কর (ভঙ্গ) (সাং জয়দিয়া. জেলা যশহর) ৩০।

তৎসুত—১ম পক্ষের—মাণিকচন্দ্র (সাং শোরবুনা, জেলা যশহর), ২য় পক্ষের কালীপ্রসাদ, গোরাচাঁদ, রামরাম, রামনারায়ণ ৩১। কালীপ্রসাদসুত সার্থক, রাধানাথ, দীননাথ, প্রাণনাথ ও শিবনাথ ৩২। সার্থকসুত কেদার ৩৩। রাধানাথসুত দ্বারিকা, তারক, নিবারণ ৩৩। তারকসুত ক্ষেত্রনাথ ৩৪। ক্ষেত্রনাথসুত পাঁচুগোপাল ৩৫। প্রাণনাথসুত কিশোরীমোহন ৩৩। তৎসুত রাজমোহন, হরিমোহন ও অনাদী ৩৪। রাজমোহন সুত অবনীমোহন, যামিনী, মুরারী ও রোহিণী ৩৫। গোরাচাঁদ ৩১। সুত জগৎ, রামকুমার, চণ্ডিচরণ ও গোবিন্দ ৩২। রামরাম ৩১। সুত হরনাথ, শ্রীনাথ, ঈশান ও মহেশ ৩২। হরনাথসুত কৃষ্ণ ৩৩। মহেশসুত যজ্ঞেশ্বর সাং নকফুল ৩৩।

শ্রীরাজমোহন মুখোপাধ্যায় প্রদত্ত।

সাং জয়দিয়া, ২৯শে জ্যৈষ্ঠ ১৩১৮।

## শিবাচার্য্য-প্রমুখ রমন ঠাকুর (২৭) উলাবাসী।

## তৎসুত সহস্ররামের (২৮) ধারা।

সহস্ররাম ২৮ (হুগলী জেলার অন্তর্গত গোপীনাথপুর বাসী) তৎপুত্র চন্দ্রশেখর, অযোধ্যারাম, বীরেশ্বর, রামকেশব, রামশঙ্কর ও মুক্তারাম ২৯। রামকেশব ২৯ পুত্র দুর্গাচরণ ৩০ পুত্র কৃষ্ণমোহন, পিতাম্বর ও মাণিকরাম ৩১। (মাণিকরাম ৩১ ইহাঁর পর্য্যায় সম্বন্ধনির্ণয় ১ম পরিশিষ্ট ৫৯ পৃষ্ঠায় দেখ)। তাঁহার ৩১ পুত্র রমানাথ ও পার্ব্বতীচরণ ৩২।

পার্ব্বতীচরণ ৩২ (চাতরা শ্রীরামপুর বাসী) পুত্র হরিচরণ, বিমলাচরণ, কালীচরণ ও বিষ্ণুচরণ ৩৩। হরিচরণ ৩৩ পুত্র সত্যচরণ ও অতয়াচরণ ৩৪।

কালীচরণ ৩৩ ইঁহার প্রথমা কন্যা শ্রীমতী রাধারাণী দেবীকে ( অবসথী গঙ্গানন্দ চট্ট সন্তান, জেলা নদীয়া, ধর্ম্মদাগ্রাম বাসী, কালীদাস চট্টোপাধ্যায়ের মধ্যম পুত্র, মন্মথনাথ চট্টোপাধ্যায় বিবাহ করেন)। বিষ্ণুচরণ ৩৩ পুত্র ভোলানাথ প্রভৃতি ৩৪।

চন্দ্রশেখর ২৯ (গোপীনাথপুর ঘটক বাড়ী বিবাহ করায় ভঙ্গ, ) পুত্র রাধামোহন ও রামপ্রসাদ ৩০। রামপ্রসাদ ৩০ পুত্র বৈদ্যনাথ, রামজী, রামমোহন ৩১। বৈদ্যনাথ ৩১ পুত্র শম্ভুনাথ ৩২ পুত্র অবিনাশ, অপ্রকাশ ও অনুকুল (হাইকোর্টের জর্জ) ৩৩ পুত্র রাজেন্দ্র ও হরেন্দ্র ৩৪। হরেন্দ্রনাথের কন্যা কাশিমবাজার নিবাসী অন্নদাচরণ রায়ের পুত্র রাজা আশুতোষনাথ রায় বিবাহ করেন। উক্ত আশুতোষনাথের কন্যাকে নবদ্বিপাধিপতী মহারাজ ক্ষৌনীশচন্দ্র রায় বাহাদুর বিবাহ করেন।

মুক্তারাম ২৯ পুত্র চিন্তামণি ৩০ পুত্র দিগম্বর ও শ্রীধর ৩১ শ্রীধর ৩১ পুত্র তিনকড়ি ৩২ (রেক্টর অফ্ কুমার রাধাপ্রসাদ ইনষ্টিটিউসন্) ইনি বাগবাজার গোস্বামী বাড়ী বিবাহ করিয়া বীরভদ্র দোষ প্রাপ্ত। পুত্র যতীন্দ্রনাথ ৩৩।

(জেলা নদীয়া, ধর্ম্মদা নিবাসী, শ্রীমন্মথনাথ চট্টোপাধ্যায় কর্ত্তৃক সংগৃহীত ও প্রদত্ত)।

## মুং মুং বলরাম ঠাকুর (২৭) প্রমুখ ভৃগুরাম (২৮) বংশ।

(১ম পরিশিষ্ট ৭৫ পৃষ্ঠা দেখ)।

ভৃগুরাম ২৮ পুত্র কৃষ্ণরাম, অযোধ্যারাম, রামরাম, সুন্দররাম ও গঙ্গারাম ২৯। কৃষ্ণরাম ২৯ ইহাঁর পুত্র সংখ্যা রামকান্ত

প্রভৃতি একাদশজন অধিকাংশই ভঙ্গ। রামকান্ত ৩০ পুত্র চণ্ডীচরণ, রাধানাথ, রামেশ্বর ও রামরত্ন প্রভৃতি ৩১। রামেশ্বর কেশর ভাবাপন্ন। চণ্ডীচরণ ৩১ পুত্র ঈশানচন্দ্র ৩২ পুত্র পূর্ণচন্দ্র ৩৩ পুত্র স্বনামধন্য উপেন্দ্রনাথ (সুপ্রসিদ্ধ বসুমতী নামক সংবাদপত্রের সত্ত্বাধিকারী) ও ননীগোপাল ৩৪ পুত্র সাতকড়ি ৩৫ উপেন্দ্রনাথ ৩৪ পুত্র সতীশচন্দ্র ৩৫।

## কাশ্যপগোত্র—পুষিলাল বংশ শ্রোত্রিয়।

(১ম পরিশিষ্ট ৩০৯ পৃঃ দেখ)

দক্ষ ১। তৎপুত্র জটাধর পুষলী ২। কেশব ৩। যদু ৪। হরি ৫। মনোহর ৬। গৌরীবর ৭। চিত্রজিদ ৮। মালাধর ৯। গুণাকর ১০। লম্বোদর ১১। পরমেশ্বর ১২। পরাশর ১৩। বিভাকর ১৪। ষষ্ঠী ১৫। গঙ্গাধর ১৬। সঞ্জয় রায় ১৭।

## ঢাকা জিলার—রোয়াইলের পুষিলাল বংশ

সঞ্জয় রায়সুত গন্ধর্ব্ব (ইহার বংশধরগণের বাস চাঁদপ্রতাপের অন্তর্গত সূয়াপুর), শ্রীচন্দ্র ১৮। শ্রীচন্দ্রসুত মদন ও কমল রায় ১৯। মদনসুত রাজবল্লভ ও রাজা ভবানী রায় ২০। ভবানী সুত রামনারায়ণ ২১। তৎসুত নরোত্তম (সাং রঘুনাথপুর), রামেশ্বর (সাং মহাদেবপুর), আত্মারাম (সোমভাগ), গোবিন্দরাম শিবরাম, কৃষ্ণরাম ও রাজারাম ২২। কৃষ্ণরামসুত চন্দ্ররাম ২৩। তৎসুত রামমোহন ২৪। তৎসুত ব্রজমোহন ২৫। ব্রজসুত রাধামোহন, কৃষ্ণমোহন ও গৌরমোহন ২৬। রাধামোহনসুত রাজমোহন ও মদনমোহন ২৭। রাজমোহনসুত রমনীমোহন

২৮। তৎসুত মনোমোহন, নীরদমোহন, ইন্দ্রমোহন, ক্ষীরোদ-মোহন ২৯। সর্ব্বমোহনসুত সুধেন্দুমোহন ২৮। সুধেন্দুসুত রাজেন্দ্রমোহন, ভূপেন্দ্রমোহন, পৃথ্বীন্দ্রমোহন ও ভবেন্দ্রমোহন ২৯।

শ্রীযুক্ত রমণীমোহন রায় লিখিত এবং
শ্রীবিশ্বেশ্বর বন্দ্যোপাধ্যায় এম, এ প্রদত্ত, ঢাকা ১৩১৬।

## বন্দ্য বংশ—নারায়ণ।

( ১ম পরিশিষ্ট ৫ পৃঃ )

* অনন্ত ১৩। বনমালী ১৪। পদ্মনাভ ১৫। সুধাকর ১৬। বসু ১৭। হিরণ্য ১৮। অনিরুদ্ধ ১৯। রঘুনাথ ২০। নারায়ণ ( বেলিয়াশিকরা গ্রাম ) ২১। তৎপুত্র কৃষ্ণরাম ২২। তৎপুত্র গোপীনাথ ২৩। তৎপুত্র গোকুল ( ভঙ্গ ) ২৪। তৎপুত্র প্রতাপ ২৫। তৎপুত্র নসীরাম ( কনিষ্ঠ ) ২৬। অন্যান্য পুত্রেরা পিতৃজীবদ্দশায় মৃত হন। নসীরামসুত শ্রীযুক্ত রাজেন্দ্রচন্দ্র শাস্ত্রী এম, এ, পি, আর এস রায় বাহাদুর, নগেন্দ্রনাথ বি, এল, দেবেন্দ্রনাথ এবং উপেন্দ্রনাথ ২৭। রাজেন্দ্রচন্দ্র লাহোরের জষ্টিস্ শ্রীযুক্ত প্রতুলচন্দ্র চট্টোপাধ্যায় M. A. DL, C. I. E, নাইটের প্রথমা কন্যা শ্রীমতী নলিনী দেবীকে বিবাহ করেন। রাজেন্দ্রচন্দ্রসুত মন্মথ, প্রমথ বি, এ, নারায়ণ, কালিদাস ও অন্নদা ২৮। মন্মথসুত সুবোধচন্দ্র ২৯। সুবোধচন্দ্র কবিরাজ ৺অবিনাশচন্দ্র কবিরত্নের দৌহিত্র।

---

* কোন কোন পুঁথিতে অনন্ত ১৩। অনন্তসুত নন্দন ১৪। তৎসুত বনমালী ১৫। এইরূপ দৃষ্ট হয়।

## বন্দ্য বংশের একদেশ।

ভট্টনারায়ণ ১ সুত আদিবরাহ ২ বৈনতের ৩ সুবুদ্ধি ৪ বিবুধের ৫ গুই (গাউ) ৬ সুত সুরেশ্বরা (নাদাগ্রামবাসী) প্রদ্যুম্ন ৮ গুণাকর ৯ পীতাম্বর ১০ গুণার্ণব ১১ যাদব ১২ মঙ্গলানন্দ ১৩ শ্রীধর ১৪ বিদ্যার্ণব ১৫ হরিহর ১৬ বিদ্যাবল্লভ ১৭ কৃষ্ণানন্দ ১৮ জানকীনাথ ১৯ রাজেন্দ্র সার্ব্বভৌম ২০ সুত গোবিন্দ তর্কালংকার, বিরেশ্বর ২১ গোবিন্দ ২১ সুত শ্রীপতি ২২ সুত গৌরীকান্ত ২৩ সুত রাধাবল্লভ ২৪ সুত হীরারাম ২৫ সুত হরিনারায়ণ তর্কসিদ্ধান্ত ২৬ সুত মহামহোপাধ্যায় পণ্ডিত মহেশচন্দ্র ন্যায়রত্ন সি, আই, ই, ২৭ সুত মনমথনাথ মুণীন্দ্রনাথ ২৮ পুত্র সীতারাম বিরেশ্বর ২১ সুত নন্দকিশোর ২২ সুত কামদেব ২৩ সুত রামশম্ভু ২৪ সুত দুর্গাপ্রসাদ ২৫ সুত দক্ষিণাচরণ স্মৃতীতীর্থ ২৬ (কলিকাতা পণ্ডিত সভার সম্পাদক)। পুত্র শ্যামাচরণ ২৭।

ঐ অন্য ধারা (১ পঃ ৪ পৃষ্ঠা দেখ)।

প্রথম কুলীন বন্দ্য মহেশ্বর ১০

মহেশ্বরো বন্দ্যঘটী শুচ চট্টসুতাপতিঃ।
রাজ্ঞোলক্ষণ সেনস্য সভায়াং তিলকং কৃতী॥ কুলার্ণব

মহেশ্বর সুত মহাদেব ১১ তিকু, পুর (পুতি) ডুব্বলী ১২ তিকু ১২ সুত নেঙ্গুর ১৩ সুত লথ ১৪ সুত মকরন্দ ১৫ সুত দাসরথি, বিনায়ক ১৬ সুত বশি, ১৭ সুত ঈশান ১৮ সুত লক্ষণ ১৯ সুত হরি ২০ সুত বশিষ্ঠ ২১ সুত সর্ব্বানন্দ ২২ সুত বলভদ্র ২৩ সুত গুণানন্দ ২৪ সুত নারায়ণ ২৫ সুত রাম ২৬ সুত রমাবল্লভ ২৭ সুত রামকান্ত ২৮ সুত রামশরণ ২৯ সুত দুর্গাদাস ৩০

সুত মাণিক ৩১ সুত রামচন্দ্র ৩২ সুত ভারতের উজ্জ্বল রত্ন বঙ্গের গৌরব সার গুরুদাস (বিচারপতি) এম, এ, পি এইচ্ ডি ৩৩। পুত্র হারাণ, শরত, উপেন্দ্র, সুরেন্দ্র ৩৪ হারাণ ৩৪ পুত্র শিরিষ, সতীশ, ক্ষীতিশ, সুধীর, সুবোধ ৩৫। শরত ৩৪ পুত্র গীরিশ, যোগেশ, জগদীশ, ৩৫। উপেন্দ্র ৩৪ পুত্র শৈল ৩৫। সুরেন্দ্র ৩৪ পুত্র সাধু ৩৫।

## ঐ অন্য ধারা।

(দুর্ব্বলী ১২ সুত নারায়ণ, অনন্ত ১৩ নারায়ণ ১৩ সুত পীতাম্বর ১২ সুত শ্রীরঙ্গ ১৪ সুত নিত্যানন্দ ১৫ সুত প্রজাপতি ১৬ সুত পুণ্ডরীকাক্ষ ১৭ সুত শীবনাথ ১৮ সুত কৃষ্ণচন্দ্র ১৯ সুত রাজেন্দ্র বিদ্যালংকার (নলডাঙ্গার সভাপণ্ডিত) ২০ সুত রঘুনাথ ২১ সুত রামনাথ ২২ সুত রামবল্লভ ২৩ সুত মাণিক্য তর্কভূষণ ২৪ শ্রীনাথ তর্কালংকার ২৫ সুত রামকমল ন্যায়রত্ন ২৬ সুত মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী ২৭।)

পরষর অনন্ত সুত বনমালী ১৪

(১ পঃ ৬ পৃষ্ঠা দেখ।)

সুত পদ্মনাভ ১৫ সুত সুধাকর ১৬ বাসুদেব ১৭ সুত হিরণ্য ১৮ সুত আনাত ১৯ সুত লক্ষ্মীনাথ ২০ সুত ষষ্ঠিদাস ২১ সুত মথুরেশ ২২ বলরাম ২৩ সুত কৃপারাম ২৪ সুত রামনিধি ২৫ সুত ঈশানচন্দ্র ২৬ সুত বেনিমাধব ২৭ সুত পাঁচকড়ি (হিতবাদী প্রভৃতি সংবাদ পত্রের সুযোগ্য সম্পাদক ও প্রসিদ্ধ বক্তা) ২৮ সুত মুণীন্দ্র, মূরলী ২৯।

## ঐ অন্য ধারা।

অনন্ত ( গয়ঘর ) ১৩ তৎপুত্র বনমালী ১৪ পুত্র জন ১৫ পুত্র হৃষীকেশ ১৬ পুত্র বংশীধর ১৭ পুত্র বৈদ্যনাথ ১৮ হইতে অধস্তন ৭ম পুরুষ নসিরাম বন্দ্যো ২৫ পুত্র ছকুরাম ২৬ পুত্র পার্ব্বতীচরণ ২৭ পুত্র হীরালাল, মতিলাল, নন্দলাল, গোপীনাথ ২৮ হীরালাল ২৮ পুত্র বেহারীলাল, হরিদাস ২৯ পুত্র সুধাংশু ৩০ মতিলাল ২৮ পুত্র যোগেন্দ্র ২৯ পুত্র পঞ্চানন ৩০।

( নিবাস পাণ্ডুয়ার নিকটবর্ত্তী মান্দারণ গ্রাম )

( উলা নিবাসী ডাক্তার শ্রীখগেন্দ্রনাথ মুখোপাধ্যায়,
কর্ত্তৃক সংগৃহীত ও প্রেরিত। ১৩১৮ সাল )

## * বন্দ্যো রুদ্ররাম চক্রবর্ত্তীর ধারা।

( মূল পুস্তক ৪৩৩ ও ৫৯৭ পৃষ্ঠা দেখ )

২৪ রুদ্ররাম চক্রবর্ত্তীর পুত্রসংখ্যা ১০ জন তন্মধ্যে অভিরাম ২৫ পুত্র মধুসূদন ২৬ পুত্র লক্ষ্মীনারায়ণ ২৭ পুত্র গোলক ২৮ পুত্র ডাক্তার দুর্গাচরণ ২৯ পুত্র দেবেন্দ্র, বাগ্মী দেশপূজ্য সুরেন্দ্র নাথ বন্দ্যোপাধ্যায় C. I. E. ও জিতেন্দ্রনাথ Bar-at-law ৩০। সাং মণিরামপুর। সুরেন্দ্রনাথ ৩০ পুত্র শঙ্করনাথ ৩১। রুদ্ররাম ২৪ পুত্র যাদবেন্দ্র ২৫ পুত্র নরনারায়ণ ২৬ পুত্র বিশ্বনাথ ২৭ পুত্র বৈদ্যনাথ ২৮ পুত্র প্রসন্নকুমার ২৯ পুত্র কুঞ্জ, ভুবনেশ্বর

* ভট্টনারায়ণ হইতে অধস্তন ১০ম পুরুষ মহেশ্বর তৎপুত্র মহাদেব ১১ সুত দুর্ব্বলী ১২ হরি ১৩ উদয় ১৪ মাধব ১৫ বিষ্ণু ১৬ পৃথিধর ১৭ গঙ্গাধর ১৮ ভগীরথ ১৯ শ্রীপতি ২০ দুর্গাদাস ২১ রাঘব ২২ জয়রাম ২৩ রুদ্ররাম ২৪।

( উলাবাসী ডাক্তার শ্রীখগেন্দ্রনাথ মুখোপাধ্যায়ের ভগিনীপতি ) হাজারি ৩০ সাকিম চাতরাবাগী।

২৪ রুদ্ররাম পুত্র গোবিন্দরাম ২৫ পুত্র রামদুলাল ২৬ পুত্র কমলাকান্ত ২৭ পুত্র ঈশান ২৮ পুত্র গোবিন্দচন্দ্র ২৯ পুত্র রাখালচন্দ্র ৩০ পুত্র তিনকড়ি ও ললিত ৩১ ( উলাবাসী ডাক্তার শ্রীখগেন্দ্রনাথ মুখোপাধ্যায়ের মধ্যমা কন্যা শ্রীমতী উষাময়ী দেবীর পাণিগ্রহিতা ) তিনকড়ি ৩১ পুত্র তুলসীদাস ৩২।

## বন্দ্য রামেশ্বর চক্রবর্ত্তী ২২ সুত লক্ষ্মণের ধারা।

### চাতরা শ্রীরামপুরবাসী।

( ১ম পরিশিষ্ট ১১, ১২, ১৩ পৃষ্ঠা দেখ )

লক্ষ্মণ ২৩ পুত্র কেশব ২৪ পুত্র ভবানী ২৫ পুত্র নন্দ ২৬ পুত্র রাজকিশোর ২৭ পুত্র রামধন ২৮ পুত্র চাঁদমোহন ২৯ পুত্র পঞ্চানন, মধুসূদন, রাজমোহন, গৌরমোহন ৩০। পঞ্চানন ৩০ পুত্র সুরেশ ৩১ মধু ৩০ পুত্র তিনকড়ি, আশু, নগেন, শশী, হরি, লাল, রাধাবিনোদ ৩১ তিনকড়ি ৩১ পুত্র ধনপতি ৩২। রাজমোহন ৩০ পুত্র মন্মথ, আদিত্য ৩১ গৌরমোহন ৩০ পুত্র অশ্বিনী, মহেশ্বর ( উলানিবাসী ডাক্তার শ্রীখগেন্দ্রনাথ মুখোপাধ্যায়ের প্রথমা কন্যা শ্রীমতি চিন্ময়ী দেবীর পাণিগ্রহিতা ) মুরারী, কৃপারাম, শান্তিরাম ৩১ মহেশ্বর ৩১ পুত্র লক্ষ্মীকান্ত ৩২।

( ডাক্তার শ্রীখগেন্দ্রনাথ মুখোপাধ্যায় প্রদত্ত )

উলা। সন ১৩১৮ সাল।

---

# বেগের গাঙ্গুলী বংশ।

আমাদিগের দেশের দেশপ্রচলিত রীত্যনুসারে নামকরণ সময়ে জন্ম নক্ষত্রাশ্রিত শুভগ্রহের দৃষ্টি নিবন্ধন জাতবালকের নাম যাহা স্থিরীকৃত হয়। লোক ব্যাবহারে তাহার অন্যথা দৃষ্ট হইয়া থাকে। ডাকনাম যথেচ্ছ রূপেই করাযায়। মৃত-বৎসার সন্তান প্রায়ই হেয় নামেই পরিচিত থাকে। কিন্তু সেব্যক্তির মান সম্ভ্রমাদি হইলে তাহার সম্মান সূচক নামও দেখা যায়। অন্ততঃ রাশ্যাশ্রিত নামটী লোক সমাজে প্রচারিত হইতে তখন আর নিষিদ্ধ থাকে না। এই হেতু বশতঃ ভদ্রমণ্ডলীর অনেক স্থলে ব্যক্তি বিশেষ প্রকাশ্য (ডাকনাম) ও রাশ্যাশ্রিত গুপ্তনাম বা পোষাকী নাম এই উভয় প্রকারেই প্রসিদ্ধ থাকে। যথা—

আদিশূরের পুত্রেষ্টি যজ্ঞে আনীত সাবর্ণগোত্রীয় যজ্ঞ কর্ত্তা (১) বেদগর্ব্ভের পুত্র হল বা বীরব্রত কুলপতি ২ পৌত্র গুণাশ্রিত বা শোভন ৩ প্রপৌত্র শৌরি বা শ্রীহরি ৪ বৃদ্ধ পৌত্র সুবিক্রম হরি বা পীতাম্বর ৫ অতিবৃদ্ধপ্রপৌত্র দামোদর বা বিশাই ৬ বৃদ্ধাতি বৃদ্ধ প্রপৌত্র অর্থাৎ অধস্তন সপ্তমপুরুষ কুলপতি বা বলাই বলরামের উপাধি কুলপতি হইবার বিশেষ সম্ভাবনা। কুলপতি ৭ পুত্র শিশু গাঙ্গুলী ৮ কৌলীন্য মর্য্যাদা প্রাপ্ত হয়েন। * বলরাম কুলপতি ছিলেন অর্থাৎ তিনি

---

* শিশু ৮ আয়ু ৯ হল ১০ গদাধর ১১ আয়ু ১২ জিহ্বা বা বল ১৩ শিব ১৪ পরমেশ্বর ১৫ ভৈরব ১৬ শ্রীধর ১৭ নীলকণ্ঠ ১৮ শ্রীপতি ১৯ রামনাথ ২০ রাঘব ২১ রামচন্দ্র ২২ হরিরাম ২৩।

দশসহস্র শিশুকে অন্নাচ্ছাদন দান পূর্ব্বক অধ্যাপনা করিয়াছিলেন। সুতরাং তাহার পুত্র শিশু গাঙ্গুলী পিতৃগুণ হইতে হীন ছিলেন না বলিয়াই কৌলীন্য প্রাপ্ত হয়েন।

কুলপতি লক্ষণ যথা স্মৃতি ও পুরাণে মুনীনাং দশসাহস্র যোঽন্নদানাদি পোষণাৎ। অধ্যাপয়তি বিপ্রর্ষিঃ সবৈ কুলপতিঃ স্মৃতঃ।

( সম্বন্ধনির্ণয় মূল পুস্তক ৩৭৩, ৩৯৪, ৪৫৪ পৃঃ এবং ক্রোড় পত্রের ৬৩ পৃষ্ঠা দেখ। )

বেগের গাঙ্গুলী হরিরাম গঙ্গোপাধ্যায় ২৩পুত্র আত্মারাম, রামজীবন, রমাকান্ত, রত্নেশ্বর,রঘুনন্দন, সন্তোষ, বিনোদরাম ২৩।

রমাকান্ত নিবাস উলাগ্রাম ২৪ পুত্র—উদয়চাঁদ ২৫ পুত্র রামজয় ২৬ পুত্র ঈশ্বর ২৭ পুত্র প্রাণহরি, শ্রীরাম, রামগোপাল, দয়াল ২৮ শ্রীরাম ২৮ পুত্র মহেন্দ্র ২৯। রামগোপাল ২৮ পুত্র যোগেন্দ্রনাথ (ডাক্তার, শান্তিপুর) নগেন্দ্র, জ্ঞানেন্দ্র, খগেন্দ্র, ফণীন্দ্র, বৃন্দাবন। ( অধুনা কলিকাতা রাজবল্লভপাড়া )

যোগেন্দ্র ২৯ পুত্র পঙ্কজকুমার বি, এ, ৩০। নগেন্দ্র ২৯ পুত্র মনমোহন, ললিতমোহন ৩০ জ্ঞানেন্দ্র ২৯ পুত্র অপূর্ব্বপ্রকাশ ৩০। খগেন্দ্র ২৯ সত্যেন্দ্র ৩০।

( ডাক্তার শ্রীযোগেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় প্রদত্ত ১৩১৮ সাল )

# জাতীয় বিচার।

ইং ১৯১১ খৃঃ অব্দের আদম সোমারীতে ( Census ) ভারত গবর্ণমেণ্টের আদেশক্রমে হুগলী জেলার মাজিষ্ট্রেট সাহেব বাহাদুরের বিচার গৃহে তাঁহার কর্ত্তৃত্বাধীনে একটি সামাজিক অধিবেশন হয়। তাৎকালিক মাজিষ্ট্রেট শ্রীল শ্রীযুক্ত টি ইংলিস আই সি এস ( T. English Esq. I. C. S, ) মহোদয়ের অনুরোধপরতন্ত্র হইয়া ঐ জাতীয় সভার সদস্য পদে অভিষিক্ত হইয়াছিলাম। উক্ত সভায় জাতি সাধারণের পদমর্য্যাদা নির্ব্বাচনে সর্ব্ব জাতির আবেদনের মীমাংসায় প্রবৃত্ত হইয়া নিম্নলিখিত দশটী বিষয়ের বিচার করিতে হয়। তৎপরে জাতি সাধারণের পদমর্য্যাদা সম্বন্ধীয় বিবাদ দূর করিবার জন্য গবর্ণমেণ্ট হইতে চারি * সমাজের নেতা পরম কল্যাণভাজন নবদ্বীপাধিপতি মহারাজা শ্রীল শ্রীযুক্ত ক্ষিতীশচন্দ্র রায় মহোদয়কে পণ্ডিতসমাজের মীমাংসা লিখিয়া দিবার আদেশ হয়। উক্ত মহারাজা বাহাদুরের রাজধানী কৃষ্ণনগরের সভায়, মহারাজা কর্ত্তৃক আহূত হইয়াছিলাম। সমবেত পণ্ডিতমণ্ডলীর বিচারে যাহা সিদ্ধান্ত হইয়াছিল তাহার সহিত হুগলীর সভার মীমাংসায় কোন বিষয়ে অনৈক্য ঘটে নাই।

* চারি সমাজেরনেতা শব্দের অর্থ এই—

"চারি সমাজের অধিপতি, কৃষ্ণচন্দ্র মহামতি।
যাঁর যশে হয়ে অভিমানী, সিন্ধু অগ্নি রাহুমুখে
শশী ঝাপদেয় দুখে॥" ভারতচন্দ্র।

এখন দেখ কৃষ্ণচন্দ্রের চারি সমাজের আধিপত্যে অর্থে কেহ কেহ কহিতে পারেন যে তিনি ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র এই চারি সমাজের নেতা ছিলেন। ইহা বলিলে তাঁহার বিশেষ প্রশংসা হইল না। কারণ উচ্চশ্রেণীর সমুদয় ব্রাহ্মণই ঐ প্রকার চারি সমাজের কর্ত্তা তদ্বিষয়ে কাহারও ভিন্নমত হইবার সম্ভব দেখা যায় না।

প্রকৃত অর্থ এই চারি সমাজ শব্দে কাশী, কাঞ্চী, অবন্তিকা ও বঙ্গ এই চারি সমাজের বিপ্রবর্গের অধ্যাপকবর্গ নবদ্বীপের রাজার নিকট হইতে বিদ্যাব্রাহ্মণ্যের পারদর্শিতা দেখাইতে না পারিলে (নবদ্বীপের পাঠ সাঙ্গ না হইলে) কোন অধ্যাপকই তত্তদ্দেশে পূজ্য হইতে পারেন না। কৃষ্ণচন্দ্রের সময় ভারতবর্ষে তিনি দ্বিতীয় বিক্রমাদিত্যরূপে বর্ণিত হইতেন। এখনও ঐ সকল সমাজের অধ্যাপকবর্গ নবদ্বীপাধিপতির প্রশংসা পত্র প্রার্থনা করেন ইতি।

সুতরাং সমাজপতি নবদ্বীপাধিপতির সভার পূর্ব্ব পক্ষ ও উত্তর পক্ষ এখানে নির্দ্দেশ করিলেই অনায়াসে জাতিসাধারণের পদ-মর্য্যাদার লাঘব ও গৌরব স্থিরীকৃত হইবে। আভিজাত্য বিষয়ে Hon'ble H. H. Risley Esq. I. C. S., B. A., C. I. E. সাহেব বাহাদুর এবং E. A. Gait Esq. I. C. S. সাহেব মহোদয় আমাকে যে সকল তথ্য জিজ্ঞাসা করেন, তাহারও মীমাংসা ইহাতেই নির্ণীত হইয়াছে।

১ম। বঙ্গদেশে ক্ষত্রিয় জাতি আছে কি না? যদি থাকে তবে কাহারা?

২য়। অম্বষ্ঠ বা বৈদ্য জাতির দ্বিজত্ব শাস্ত্রসম্মত কি না?

৩য়। কায়স্থের শূদ্রত্ব অস্বীকারের কারণ কি? এবং তাহা-দের ক্ষত্রিয়ত্বের প্রমাণ প্রয়োগ শাস্ত্রসম্মত কি না? এবং ব্রাহ্মণের অব্যবহিত নিম্নে আসন পাইবার যোগ্য কি না?

৪র্থ। নবশায়ক শ্রেণীর সদ্গোপ, তাম্বূলী, গন্ধবণিক, শঙ্খ-বণিক, কাংস্যবণিক বৈশ্য শ্রেণীতে উন্নীত হইবার অধিকারী কি না? এবং কেনই বা তাহারা চিরশূদ্র বলিয়া পরিচিত?

৫ম। কৈবর্ত্ত জাতির নানা শাখা প্রশাখা থাকিলেও হালিক কৈবর্ত্তগণ মাহিষ্য শ্রেণীভুক্ত কি না?

৬ষ্ঠ। স্বর্ণবণিক জাতি প্রকৃত শূদ্র অথবা প্রকৃত বৈশ্য? উক্ত জাতি এত নিকৃষ্ট শ্রেণীর অন্তর্নিবিষ্ট বলিয়া পরিগণিত কেন? বর্ণসঙ্করদিগের মধ্যে কতিপয় জাতির উৎপত্তির সাম্যভাব থাকিলেও উহারা পরস্পর উচ্চ নীচজাতি বলিয়া গণ্য হয় কেন?

৮ম। আচাণ্ডালাদি কতিপয় জাতি অন্ত্যজ বর্ণের মধ্যে পরিগণিত হইলেও ব্রাহ্মণ জাতিবৎ দশরাত্রি-অশৌচান্তে শুদ্ধ হয়; এই সকল জাতির হীনত্ব সঙ্গত কি না?

৯ম। কি উপায়ে নীচ জাতি উচ্চ শ্রেণীতে উন্নীত হইয়া থাকে এবং আচরণীয় হয়?

১০ম। সমাজের ক্ষমতা স্থলবিশেষে শাস্ত্রের প্রমাণকে সঙ্কুচিত করিয়া রাখিয়াছে কি না?

## প্রথম প্রশ্নের উত্তর।

বাঙ্গালা দেশে বর্দ্ধমান, চকদীঘী ( বর্দ্ধমান ), নাকাশীপাড়া, সোণাডাঙ্গা ( নদীয়া ), আটঘরে, সূর্য্যপুর ( বর্দ্ধমান ), ইছাপুর, যাদবপুর ( যশোহর ), বর্ষালুপাড়া ( দিনাজপুর ), ছোট নাগপুরের পালকোটের নাগবংশীয় এবং বঙ্গের নানাস্থানে বাঙ্গালী ভাবাপন্ন ছত্রী বা রাজপুত আখ্যাধারী ব্যক্তিবর্গ, যাঁহারা ক্ষত্রিয়ের ন্যায় দশ সংস্কারে সংস্কৃত এবং ইহাদিগের জ্ঞাতি কুটুম্বগণ সর্ব্বত্র ক্ষত্রিয় বলিয়া পরিচিত। অনভিজ্ঞতাবশতই হউক অথবা অন্য অনির্দ্দিষ্ট কারণ বশতই হউক ইহারা আপনাদিগকে ছত্রী বা রাজপুত বলিয়া অভিহিত করেন। সুতরাং উঁহাদের কথামত বঙ্গদেশীয় রাজপুত বা দেশীয় চলিত ভাষায় কথিত রজ্‌পুতগণকে ক্ষত্রিয় জাতি বলিতে ইতস্ততঃ করা যায় না। বস্তুতঃ এ দেশের অধিকাংশ ছত্রীগণ ক্ষত্রিয় জাতি। ক্ষত্রিয় এই শব্দের সংক্ষিপ্ত কথা ক্ষত্রী। তাহা হইতে ছত্রী হইয়াছে। ক্‌+ষ্‌=( ক্ষ ) বর্ণের উচ্চারণ "ছ"। সুতরাং ক্ষ স্থানে ছ হইয়া ক্ষত্রী শব্দের অপভ্রংশে অথবা পাশ্চাত্য ব্যক্তিগণের উচ্চারণ প্রথায় "ছত্রী" হইয়াছে। ফলতঃ "ক্ষত্তৃ" অর্থাৎ ক্ষত্তা ( বৈশ্যা বা ক্ষত্রিয়ার গর্ভে শূদ্রের ঔরসে জাত, অথবা দ্বিজের ঔরসে দাসীগর্ভজাত ) পৃথক একজাতি থাকিলেও বঙ্গদেশীয় ছত্রীগণ প্রায়ই ক্ষত্রিয় জাতি বলিয়া সর্ব্বত্র পরিচিত। ক্ষত্রিয় জাতি ব্রাহ্মণের নিম্নেই আসন পাইয়া থাকেন। "ক্ষত্তা" ক্ষত্রিয় হইতে নীচুজাতি। ক্ষত্রিয়জাতি আর্ত্ত ব্যক্তির রক্ষাকর্ত্তা, ক্ষত্‌ অর্থাৎ বিঘ্ন হইতে যিনি রক্ষা করেন তাঁহার উপাধি ক্ষত্রিয়। সূর্য্যবংশীয়, চন্দ্রবংশীয়, নাগবংশীয়

এবং অগ্নিকুলসম্ভূত ক্ষত্রিয়গণই ক্ষত্রিয় জাতি মধ্যে শ্রেষ্ঠ। অন্য সম্প্রদায় বা শ্রেণী ক্রমশঃ নিম্ন। সূর্য্য, চন্দ্র ও অগ্নিকুল বিশুদ্ধ এবং পরস্পর সমকক্ষ; তবে কর্ম্মসূত্রে কদাচিৎ কেহ ঈষদূন বা তৎকল্প; তাহাও সামাজিকতার আদান প্রদান সূত্রে নির্ণীত হইয়া থাকে। অধিকাংশের উপাধি সিংহ, রায়, মাণিক্য প্রভৃতি কিন্তু বর্দ্ধমানের ক্ষত্রিয়গণ কপূর, মেহেরা, নন্দে, ক্ষান্না প্রভৃতি উপাধিতে বিশেষরূপে প্রসিদ্ধ। যে সকল জাতির দশ সংস্কার বৈদিক মন্ত্র দ্বারা হইয়া থাকে বিশেষতঃ উপনয়ন সংস্কারে দ্বিতীয় জন্মলাভ করে, তাহারাই দ্বিজাতি। প্রমাণ যথা মনুঃ ২ অঃ।

বৈদিকৈঃ কর্ম্মভিঃ পুণ্যৈর্নিষেকাদিদ্বিজন্মনাং।
কার্য্যঃ শরীরসংস্কারঃ পাবনঃ প্রেত্য চেহ চ ॥ ২৬
গার্ভৈর্হোমৈর্জাতকর্ম্ম-চৌড়মঞ্জীনিবন্ধনৈঃ।
বৈজিকং গার্ভিকঞ্চৈনোদ্বিজানামপমৃজ্যতে ॥ ২৭

স্বাধ্যায়েন ব্রতৈর্হোমৈস্ত্রৈবিদ্যেনেজ্যয়া সুতৈঃ।
মহাযজ্ঞৈশ্চ যজ্ঞৈশ্চ ব্রাহ্মীয়ং ক্রিয়তে তনুঃ ॥ ২৮

প্রাঙ্নাভিবর্দ্ধনাৎ পুংসো জাতকর্ম্ম বিধীয়তে।
মন্ত্রবৎ প্রাশনঞ্চাস্য হিরণ্যমধুসর্পিষাং ॥ ২৯

নামধেয়ং দশম্যান্তু দ্বাদশ্যাং বাস্য কারয়েৎ।
পুণ্যে তিথৌ মুহূর্ত্তে বা নক্ষত্রে বা গুণান্বিতে ॥ ৩০

মঙ্গল্যং ব্রাহ্মণস্য স্যাৎ ক্ষত্রিয়স্য বলান্বিতং।
বৈশ্যস্য ধনসংযুক্তং শূদ্রস্য তু জুগুপ্সিতং ॥ ৩১

শর্ম্মবৎ ব্রাহ্মণস্য স্যাদ্রাজ্ঞো রক্ষাসমন্বিতং।
বৈশ্যস্য পুষ্টিসংযুক্তং শূদ্রস্য প্রৈষ্যসংযুতং ॥ ৩২

স্ত্রীণাং সুখোদ্যমক্রূরং বিস্পষ্টার্থং মনোহরং।
মঙ্গল্যং দীর্ঘবর্ণান্তমাশীর্ব্বাদাভিধানবৎ॥ ৩৩
চতুর্থে মাসি কর্ত্তব্যং শিশোর্নিষ্ক্রমণং গৃহাৎ।
ষষ্ঠেঽন্নপ্রাশনং মাসি যদ্বেষ্টং মঙ্গলং কুলে॥ ৩৪
চূড়াকর্ম্ম দ্বিজাতীনাং সর্ব্বেষামেব ধর্ম্মতঃ।
প্রথমেঽব্দে তৃতীয়ে বা কর্ত্তব্যং শ্রুতিচোদনাৎ॥ ৩৫
গর্ভাষ্টমেঽব্দে কুর্ব্বীত ব্রাহ্মণস্যোপনায়নং।
গর্ভাদেকাদশে রাজ্ঞো গর্ভাত্তু দ্বাদশে বিশঃ॥ ৩৬
ব্রহ্মবর্চসকামস্য কার্য্যং বিপ্রস্য পঞ্চমে।
রাজ্ঞো বলার্থিনঃ ষষ্ঠে বৈশ্যস্যেহার্থিনোঽষ্টমে॥ ৩৭
আষোড়শাদ্ব্রাহ্মণস্য সাবিত্রী নাতিবর্ত্ততে।
আদ্বাবিংশাৎ ক্ষত্রবন্ধোরাচতুর্বিংশতের্বিশঃ॥ ৩৮
অতঊর্দ্ধং ত্রয়োঽপ্যেতে যথাকালমসংস্কৃতাঃ।
সাবিত্রীপতিতা ব্রাত্যা ভবন্ত্যার্য্যবিগর্হিতাঃ॥ ৩৯
নৈতৈরপূতৈর্ব্বিধিবদাপদ্যপি হি কর্হিচিৎ।
ব্রাহ্মান্ যৌনাংশ্চ সম্বন্ধান্নাচরেদ্ব্রাহ্মণঃ সহ॥ ৪০
কার্ষ্ণরৌরববাস্তানি চর্ম্মাণি ব্রহ্মচারিণঃ।
বসীরন্নানুপূর্ব্বেণ শাণক্ষৌমাবিকানি চ॥ ৪১
মৌঞ্জী ত্রিবৃৎসমা শ্লক্ষ্ণা কার্য্যা বিপ্রস্য মেখলা।
ক্ষত্রিয়স্য তু মৌর্ব্বী জ্যা বৈশ্যস্য শণতান্তবী॥ ৪২
মুঞ্জালাভে তু কর্ত্তব্যা কুশাশ্মান্তকবল্বজৈঃ।
ত্রিবৃতা গ্রন্থিনৈকেন ত্রিভিঃ পঞ্চভিরেব বা॥ ৪৩
কার্পাসমুপবীতং স্যাদ্বিপ্রস্যোর্দ্ধবৃতং ত্রিবৃৎ।
শণসূত্রময়ং রাজ্ঞো বৈশ্যস্যাবিকসৌত্রিকং॥ ৪৪

ব্রাহ্মণো বৈল্বপালাশৌ ক্ষত্রিয়ো বাটখাদিরৌ।
পৈলবৌডুম্বরৌ বৈশ্যো দণ্ডানর্হন্তি ধর্ম্মতঃ॥ ৪৫
কেশান্তিকো ব্রাহ্মণস্ত দণ্ডঃ কার্য্য প্রমাণতঃ।
ললাটসংমিতো রাজ্ঞঃ স্যাত্তু নাসান্তিকো বিশঃ॥ ৪৬

শুদ্ধি :—শুধ্যেদ্বিপ্রো দশাহেন দ্বাদশাহেন ভূমিপঃ। বৈশ্যঃ পঞ্চদশাহেন শূদ্রো মাসেন শুধ্যতি…৩ অ। ৮৩।

## দ্বিতীয় প্রশ্নের উত্তর।

বৈদ্যগণ অথর্ব্ব বেদের অন্তর্গত আয়ুর্ব্বেদ অর্থাৎ চিকিৎসা শাস্ত্র সম্পূর্ণ অধ্যয়নে অধিকারী। মাতৃবর্ণ বলিয়া বৈশ্যত্বে দ্বিজ-সংজ্ঞায় অভিহিত এবং দশ সংস্কারে সংস্কৃত। ইহাঁদিগের সম্প্রদায় ও শাখাভেদে পূর্ব্ববঙ্গের কতিপয় বংশ শূদ্রার পাণিগ্রহণ হেতু শূদ্ররূপ বৈদ্য বলিয়া সমাজে হেয় এবং অশ্রদ্ধেয় আছেন। তাঁহারা অনুপনীত ও শূদ্রবৎ মাসাশৌচে শুদ্ধ. উপনীত বৈদ্যের সমকক্ষ নহেন। ইহাঁদিগের আচার ব্যবহার শূদ্রবৎ; যদি কোন স্থানে ব্যতিক্রম দেখা যায় তথাপি তাহারা প্রকৃত বৈশ্যশ্রেণীর অন্তর্গত নহে। বঙ্গদেশে বল্লাল ও লক্ষ্মণের অনুগত বৈদ্যের সামাজিক আসন ক্ষত্রিয়ের নিম্নে নির্দ্ধারিত আছে। বৈদ্যগণের, আর একটী নাম অম্বষ্ঠ। অম্বষ্ঠগণ বৈশ্যজাতি হইতে উচ্চ হইলেও সাঙ্কর্য্য নিবন্ধন বৈশ্য বলিয়া পরিগণিত। বঙ্গদেশে কোন জাতিই প্রকৃত বৈশ্য বলিয়া পরিচয় দিতে অধিকারী নহেন। প্রকৃত প্রস্তাবে জনকের ব্রাহ্মণত্ব ও জননীর বৈশ্যত্ব হেতু বৈদ্যগণ সাধারণ বৈশ্য হইতে উচ্চ।

## তৃতীয় প্রশ্নের উত্তর।

৪র্থ বর্ণ বা জাতি অর্থাৎ শূদ্র শ্রেণীতে কায়স্থগণ সর্ব্বোচ্চ আসনে আসীন আছেন। ইহাঁরা ব্রাত্যক্ষত্রিয় বলিয়া অভিমান করেন। ইহাঁরা আজন্ম পরিশুদ্ধ যথার্থ শূদ্র। আর্য্যবংশসম্ভূত অনার্য্য নহেন। ব্রহ্মার পাদপদ্ম হইতে শূদ্রের উৎপত্তি। ব্রহ্মার পাদ অর্থাৎ কায় হইতে উৎপন্ন এই অর্থে কায়স্থ এরূপ অর্থও অনেকে করিয়া থাকেন। বস্তুতঃ ইহাঁদিগের আবহমান কাল আচার ব্যবহার দৃষ্টে শূদ্র ব্যতীত ইহাঁদিগকে ক্ষত্রিয় বলিয়া কদাপি প্রতীতি হয় না চিরকাল ব্রাহ্মণ-সাহচর্য্য ও ভক্তিভাবে তাঁহাদের পরিচর্য্যা হেতু ব্রাহ্মণের দৃষ্টান্তে অনেক আচার ব্যবহার ব্রাহ্মণবৎ করিয়া আসিতেছেন, তথাপি ইহারা শূদ্র ব্যতীত ব্রাত্য ক্ষত্রিয় বলিয়া কদাপি অভিহিত হয়েন না।

যে সকল জাতিকে ব্রাত্যক্ষত্রিয় বলিয়া মন্বাদি ধর্ম্মশাস্ত্রকার ঋষিবর্গ নির্দ্দেশ করিয়াছেন,তৎসমস্তই সচ্ছূদ্রাপেক্ষা নিকৃষ্ট অর্থাৎ ম্লেচ্ছ যবনাদি ও অন্ত্যজ জাতি। বিশেষতঃ অনাচরণীয় জাতি বলিয়াই অভিহিত। শক, যবন, ম্লেচ্ছ, চীন, হূন, পারদ, বল্লব, খশ ও কিরাতাদি অস্পর্শীয় জাতি মধ্যে গণ্য। কায়স্থ জাতি আজন্ম পরিশুদ্ধ আর্য্যকুলসম্ভূত সৎশূদ্র বলিয়া চিরকাল পরিচয় দিয়া আসিতেছেন। তাঁহারাও আবহমান কাল অর্থাৎ সত্য ত্রেতা, দ্বাপর ও কলিযুগ পর্য্যন্ত শূদ্রাচার ব্যবহারে চলিয়া আসিতেছেন। কোনকালে ক্ষত্রিয়বৎ আচরণ করেন নাই। ইহাঁদিগের বুদ্ধি, শুদ্ধি, ধনবত্তা, দানশীলতা, ব্রাহ্মণশুশ্রূষা ও সৎক্রিয়া চির-প্রসিদ্ধ। ইহাদিগের মধ্যে যাঁহারা প্রকৃতপক্ষে ধর্ম্মভীরু, তাঁহারা

পূর্ব্বপুরুষের অনুষ্ঠিত আচরণের বিরুদ্ধ মতাবলম্বী নহেন। যাঁহারা তাঁহাদিগের পূর্ব্বপিতামহগণকে নির্ব্বোধ, মূর্খ, অকর্ম্মণ্য ও অনুদ্যমশালী জ্ঞান করেন, তাঁহারাই আপনাদিগকে ব্রাত্যক্ষত্রিয় বলিয়া পরিচয় দিতে চাহেন। চারিবর্ণ ব্যতীত বর্ণান্তর বা কল্পিত পঞ্চম জাতি নাই। সুতরাং কায়স্থগণকে চারিবর্ণের অতিরিক্ত বর্ণ বলা যায় না। যে প্রমাণবলে কায়স্থগণ ব্রাত্যক্ষত্রিয় (অর্থাৎ পরশুরামকর্তৃক পরিত্যক্ত চন্দ্রকেতু রাজার গর্ভিনী পত্নীর কায়স্থ-রূপে অভিশপ্ত ও পরিত্যক্ত পুত্রের সন্ততি) বলিয়া পরিচয় দিতে ইচ্ছা করেন, তাঁহারা নিতান্ত ভ্রান্ত। কারণ—১ম, তৎসন্ততিগণ দাল্ভ্য গোত্রীয় শূদ্র, ক্ষত্রিয় নহেন। (রেণুকা মাহাত্ম্য দেখ) সেই কায়স্থগণ মধ্যে কাহাকেও দাল্ভ্য গোত্র সম্ভূত দেখিতে পাওয়া যায় না। ২য়, যাঁহারা চিরকাল সৎশূদ্র বলিয়া অভিহিত, তাঁহারা কি প্রকারে স্বেচ্ছায় উপনয়ন সংস্কারে সংস্কৃত ও প্রায়শ্চিত্তী হইয়া ক্ষত্রিয়পদাভিষিক্ত হইবেন, তাহা স্বল্পবুদ্ধির অগম্য। কারণ স্মার্ত্ত শিরোমণি রঘুনন্দন ভট্টাচার্য্য মহোদয় তদীয় স্মৃতিশাস্ত্রে মহানন্দের পরবর্ত্তী রাজন্যবর্গকেও শূদ্র বলিয়া গণ্য করিয়াছেন। বিষ্ণুপুরাণ অপেক্ষা প্রাচীনতম পুরাণ আর দৃষ্ট হয় না। প্রামাণিকতা পক্ষে উহার বচন, সকল পুরাণ অপেক্ষা গুরুতর। স্মার্ত্তশিরোমণি রঘুনন্দন স্বকপোলকল্পিত বাক্য দ্বারা স্বমত সংস্থাপন করেন নাই। সমাজ ও শাস্ত্রের শাসন যেমন ভাবে চলিতেছে, তদনুসারে লিখিয়াছেন। রঘুনন্দন ভট্টা-চার্য্যের আদেশবাক্য মন্বাদি ঋষিবর্গের শাসনের অবিরুদ্ধ বলিয়াই বঙ্গদেশে বিশেষ আদরণীয় ও গ্রাহ্য। তিনি তদীয় স্মৃতি সংহি-তায় কায়স্থের প্রধান বসু, ঘোষ, মিত্র ও দত্ত প্রভৃতিকে চতুর্থ

বর্ণ অর্থাৎ শূদ্র বলিয়াই স্পষ্টাক্ষরে নির্দ্দিষ্ট করিয়া গিয়াছেন। বসু, ঘোষ আদি শূদ্রগণ মাসাশৌচ গ্রহণান্তে শুদ্ধ এবং অমন্ত্রক বিবাহাদি সংস্কারে সংস্কৃত। ঘোষ, বসু, মিত্র দত্তাদি উপাধি শূদ্রত্বের পরিচায়ক। ক্ষত্রিয়ের উপাধি বা পরিচয় মধ্যে এইরূপ উপাধি শ্রুত হয় না। কায়স্থ মধ্যে শূদ্রের সাধারণ উপাধি সমুদয় বিদ্যমান আছে। অন্নপ্রাশন, বিবাহ ও শ্রাদ্ধাদিতে যে সকল মন্ত্র পাঠ হয়, তাহাতেও কায়স্থগণ অন্য শূদ্রের ন্যায় মৌনাবলম্বী হইয়া নমো নমঃ কহিয়া আসিতেছেন। পুরোহিত সূক্তমন্ত্র পাঠ করিয়া থাকেন। কায়স্থদিগকে পূজা ও শ্রাদ্ধাদিস্থলে আমান্ন দ্বারা ভোগ ও পিণ্ড নিবেদন করিতে দেখা যায়। পক্কান্নের ব্যবহার দেখা যায় না। ক্ষত্রিয়ত্বের অধিকার থাকিলে কায়স্থেরা অবশ্যই সে প্রকার আচার ব্যবহার কদাপি পরিত্যাগ করিতেন না।

যৎকালে বঙ্গদেশে মহাপ্রভু চৈতন্যদেবের অত্যন্ত প্রভাব বশতঃ নিত্যানন্দ প্রভু, অদ্বৈত, বাসুদেব সার্ব্বভৌম প্রভৃতি গোস্বামিবর্গ শিষ্য প্রশিষ্য সহ জাত্যভিমান স্রোতের বেগ হ্রাস করিবার জন্য কৃতসংকল্প ও বদ্ধপরিকর হইয়াছিলেন সেই সময়ে মহামহোপাধ্যায় রঘুনন্দন ভট্টাচার্য্য তদীয় স্মৃতিসংহিতার উদ্বাহতত্ত্বে স্পষ্টাক্ষরে কায়স্থদিগের সাধারণ উপাধি বসু ঘোষ আদি এবং তদানুযায়িক দে, দত্ত, কর, ধর, গুহ মিত্রাদি যাবতীয় উপাধিযুক্ত ব্যক্তিকে শূদ্র বলিয়াই তাহাদিগের চূড়া, অন্নপ্রাশন ও বিবাহাদি কার্য্যে, নান্দীমুখ শ্রাদ্ধে এবং সর্ব্বপ্রকার ধর্ম্ম্য ক্রিয়াকলাপে পুরুষের নামের শেষে "দাস" ও স্ত্রীর নামের শেষে "দাসী" এই সংজ্ঞার প্রয়োগ করিবার বিধি দেখাইয়াছেন।

কায়স্থদিগকে তৎকালে তিনিই যে বসু ঘোষমিত্রাদি করাইয়া শূদ্রত্ব স্থির করিয়াছেন এমন নহে। অনেক পূর্ব্বকালে মহামহোপাধ্যায় কুল্লূক ভট্টও তদীয় মনুর টীকায় বসু, ঘোষ ও মিত্রদিগকে শূদ্র বলিয়া "দাস", "দাসী" রূপে অভিহিত করিয়াছেন। "দেব" অথবা "দেবী" সংজ্ঞার নির্দ্দেশ করেন নাই। যথা—

সংস্কারমাত্রেণ কুলধর্ম্মানুরোধেন কালান্তরেঽপি মঙ্গলবিশেষাচরণং শূদ্রাণাং নামকরণে বসুঘোষাদিপদ্ধতিযুক্তনামত্বঞ্চ বোধ্যং। দেব্যন্তাস্তু স্ত্রিয়ঃ স্মৃতা ইতি দ্বিজাতিস্ত্রীপরং, শূদ্রা দাসান্তকাঃ স্মৃতা ইতি বচনাৎ তৎপত্ন্যাশ্চ পুংযোগাৎ জাতেশ্চেতি "ঙী" প্রত্যয়েন দাস্যন্ততা। শূদ্রে শিষ্টব্যবহারোঽপি তথা। যত্তু সর্ব্ববর্ণস্ত্রীপরং দেব্যন্ততা ইতি তন্ন, প্রকরণাৎ দ্বিজাতিপুংযোগবাধাচ্চ। "শর্ম্মণী" "বর্ম্মণী" প্রয়োগস্তু ন ব্যবহার্য্যঃ। দেবপূর্ব্বং নরাখ্যং স্যাদিত্যস্য তৎপরত্বানৌচিত্যাৎ। এবমেব কুল্লূকভট্টঃ। তেন বাক্যেঽপি তথা কল্পনা।—উদ্বাহতত্ত্ব।

স্বর্ণকারঃ স্বর্ণবণিক্ কায়স্থশ্চ ব্রজেশ্বরঃ।
নরেষু মধ্যে তে ধূর্ত্তাঃ কৃপাহীনা মহীতলে॥
হৃদয়ং ক্ষুরধারাভং তেষাঞ্চ নাস্তি সাদরং।
শতেষু সজ্জনঃ কোঽপি কায়স্থো নেতরৌ চ তৌ॥
সুবুদ্ধিঃ শিবযুক্তিশ্চ শাস্ত্রজ্ঞো ধর্ম্মমানসঃ।
ন বিশ্বসেত্তেষু তাত স্বাত্মকল্যাণহেতবে॥
ইতি ব্রহ্মবৈবর্ত্তে শ্রীকৃষ্ণজন্মখণ্ডে। ৮৫ অধ্যায়।

## চতুর্থ প্রশ্নের উত্তর।

নবশায়ক শ্রেণীর সদ্গোপ, গন্ধবণিক্, শঙ্খবণিক্, কাংস্যবণিক্, তাম্বলী ( তামুলী ) বৈশ্য শ্রেণীতে উন্নীত হইবার অধিকারী নহে। কারণ এই সকল জাতির উৎপত্তি বিষয়ে শাস্ত্রীয় বচনে যাহা দেখা যায়, তাহাতে এই সকল জাতির উৎপত্তি বিবাহিত পত্নীর গর্ভ-সম্ভূত না হওয়ায়, এবং জনক দ্বিজাতি হইলেও অধিকাংশ ঋষির মতে জননীর নীচত্ব নিবন্ধন ইহারা শূদ্রব্যতীত বৈশ্যবর্ণ নহে। উৎপত্তি বিষয়ে শাস্ত্রীয় প্রমাণ অনুসারে এবং আবহমান কাল শূদ্রাচার ও শূদ্র রূপেই অমন্ত্রক সংস্কারে সংস্কৃত এবং মাসা-শৌচে শুদ্ধ বলিয়াই ইহারা বৈশ্য নহে। যখন শূদ্রশ্রেষ্ঠ কায়স্থ-গণও শ্রাদ্ধাদিতে পকান্ন দিতে অসমর্থ এবং তাঁহাদিগের প্রদত্ত আমান্নই পকান্ন বলিয়াই অভিহিত হইয়াছে। তখন ইহারা কায়স্থের সমকক্ষ ব্যতীত উচ্চাসনের যোগ্য নহেন। কায়স্থজাতি যখন ক্ষত্রিয়ত্বে পর্য্যুদস্ত এবং মাসাশৌচ শুদ্ধ, তখন নবশায়কেরাই বা কিরূপে বৈশ্যশ্রেণীতে উন্নীত হইবেন? ইহা সমাজিক বুদ্ধির অগম্য। সমাজ পূর্ব্ব সংস্কারের পরিবর্ত্তন বিষয়ে কালের গতি অন্বেষণ করিয়া চলিলেও ধর্ম্মতঃ আচরণ দেখিতে পরাঙ্মুখ থাকেন না। ফলতঃ ন্যায়তঃ আচরণে নবশায়কেরা কায়স্থের সমকক্ষ হইলেও গুণানুসারে আপনাদিগকে উচ্চ নীচ জ্ঞান করিয়া থাকেন বটে, কিন্তু সমাজ তাঁহাদিগকে সেরূপভাবে উচ্চরূপে গ্রহণ করেন না।

একবংশে জন্মিলেই সকলে সমান হয় না। কারণ গুণের তারতম্য বশতঃ জাতি ও উচ্চ বা নীচ রূপে গণ্য হয়। উদাহরণ

স্থলে অন্য দৃষ্টান্ত দেখাইবার প্রয়োজন নাই। এক বংশেই ধনুঃ, ব্যজন, পুষ্পের করণ্ডক ও সূর্পাদির উৎপত্তি হইলেও প্রয়োজনে উচ্চনীচতা দেখ। প্রয়োজনের লাঘব ও গৌরব বশতঃ জাতির আদর ও অনাদর হয়। উচ্চ ও নীচ বলিয়া প্রতীতির হেতু এই।

এখানে প্রসঙ্গতঃ তিলি জাতির কথা লিখিত হইল।

বর্দ্ধমান জিলার বৈদ্যপুর নিবাসী ৺মধুসূদন নন্দী তিলী জাতির সমন্বয় কার্য্যে ব্রতী হইয়া ঐ জাতির বিষয়ে যাহা সংগ্রহ করিয়াছিলেন, তাহার প্রতিলিপি কাসনহাটীর কুলাচার্য্যদিগের মধ্যে কেহ সঙ্কলন করেন। (তাঁহার নাম কালিদাস শর্ম্মা) কালবশে উহা হস্তলিখিত কবিকঙ্কণ চণ্ডীর অংশবিশেষ বলিয়া তদীয় উত্তরাধিকারীর নিকট প্রতিভাত হয়। কিন্তু দৈবগত্যা উহা মহামহোপাধ্যায় ৺রামগতি ন্যায়রত্ন মহাশয়ের হস্তগত হয়। তিনি উহা তাঁহার ছাত্র শান্তিপুর বঙ্গবিদ্যালয়ের ভূতপূর্ব্ব পণ্ডিত ৺ নিত্যানন্দ গোস্বামীর অনুরোধের বশবর্ত্তী হইয়া শান্তিপুর নিবাসী সুকবি ৺হরিনাথ প্রামাণিকের পুত্র দেশহিতৈষী বিখ্যাত যশোদানন্দন প্রামাণিক এম্ এ, বি এল, হাইকোর্টের সুযোগ্য উকিলকে তিনি বিশেষ আগ্রহ এবং যত্ন সহকারে প্রতিলিপি করিয়া সম্বন্ধনির্ণয়ের ক্রোড়পত্রে সংবদ্ধ করিতে বলেন। তাঁহার বাক্যে আমি প্রতিশ্রুত হইয়াছিলাম যে তিলী জাতির সমন্বয় কারিকা সম্বন্ধনির্ণয়ের ক্রোড়পত্রে সন্নিবিষ্ট করিব। এক্ষণে তিনি পরলোক প্রাপ্ত হইলেও কর্ত্তব্যের অনুরোধে যথাযথ রূপে অবিকলভাবে সংগৃহীত বিষয় সন্নিবেশিত করিলাম।

তিনি জীবিত থাকিতে যে সকল বাদ প্রতিবাদ করিয়াছিলেন, তাহার বচন কয়েকটী নিম্নে দেওয়া গেল।

"তিলঃ ব্রহ্ম তিলঃ সোমো রক্ষী তৈলিপদঃ স্মৃতঃ।
ব্রহ্মঘাতী তু নিষ্পেষী স্বনাচম্যজলস্তু সঃ॥
শ্রাদ্ধতর্পণপূজাদৌ তিল এব প্রধানকঃ।
জাত্যাং পূতস্তু তদ্রক্ষী যস্যাপো ব্রাহ্মণঃ পিবেৎ॥
নির্য্যাসরহিতস্তিলঃ কল্ক ইতি প্রচক্ষতে।
তৎকরণাৎ কলিঃ পাপী জাত্যাং কল্কীতি বিশ্রুতঃ॥
তুলাদণ্ডধৃতস্তৌলী ধর্ম্মাধিকরণে যদা।
তৎকার্য্যস্ত সমাপ্তে তু স্বজাত্যাং সঃ প্রকীর্ত্তিতঃ॥
ধনঞ্জয়কৃত জাতিমালা ধৃত কুলার্ণব তন্ত্রের বচন বলিয়া উদ্ধৃত।"

## তৈলিক বা তিলী জাতি।

দ্রব্যমধ্যে তিল শ্রেষ্ঠ যজ্ঞের নিদান।
পঞ্চামৃত গো হিরণ্য না হয় সমান॥
পরিমাণে আদিভূত প্রাণদানে গুরু।
দ্রব্যগুণে অমৃত সম তুলসী তরু॥
সর্ব্ব যজ্ঞে তিল আদি দানে কোটি কল্প।
ধর্ম্ম্য কার্য্যে যাহা বিনা না হয় সঙ্কল্প॥
তিলীর তিল বিক্রয় মূল ব্যবসায়।
সে পূজা পার্ব্বণাদির প্রধান সহায়॥

অন্তের নিকট তিল কিনিলে অমূল্য।
তৈলী সমীপে তণ্ডুল বিনিময়ে তুল্য॥
যজ্ঞের প্রধান বস্তু রক্ষণে পারগ।
বিশিষ্টার্থে তিলে তৈলী নহে ত অভাগ॥
দেব দ্বিজভক্ত শিষ্ট ধর্ম্মভীরু জাতি।
পণ্যবৃত্তি বিপ্রসেবা ভিন্ন নহে মতি॥
স্বজন স্বগণ শরণাগত যাচক।
সকলের হয় যথাশক্তি প্রতিপালক॥
বিত্তার্জ্জনে বিনিময়ে আন্তরিক শক্তি।
দেব দ্বিজে কদাপি না দেখি বিরক্তি॥
তুলাদণ্ড ধারণ স্বস্তরক্ষণে পটু।
মিষ্টভাষী সত্যবাদী নাহি জানে কটু॥
তিলীমাত্র বিশ্বকর্ম্মা ঘৃতাচী সন্ততি।
ভৃগু বরে নবশায়ক শ্রেণীতে গতি॥
তিল ব্রহ্ম বেচে কিনে তিলী নাম হয়।
জাত্যংশে সচ্ছূদ্র নবশায়ক নিশ্চয়॥
সবে জানে আছে সুধা চন্দ্রের নিকট।
তদ্রূপ তিলেও সুধা ধরায় প্রকট॥
অতএব তিলী হয় যজ্ঞ রক্ষাহেতু।
রক্ষা বিনা কদাচ না হয় কোন ক্রতু॥
তিলী জাতি প্রধানতঃ চারি শ্রেণী জানি
অবান্তর ভেদ যত নামে মাত্র মানি॥
সপ্তগ্রামী রাঢ়ীয় গঙ্গাতীরে বাস।
তিলীর সুবর্ণগ্রামী পূর্ব্বাংশে যে প্রকাশ॥

পঞ্চগৌড়ী বঙ্গমধ্য দেশে যে বসতি।
আসার প্রসার পটু যত্র তত্র গতি॥
বুদ্ধিতে নিপুণ বড় ধর্ম্ম্যকার্য্যে রতি।
রক্ষ, পাল, নন্দী, কুণ্ডু, সাধু, শ্রেষ্ঠী খ্যাতি॥
কাশী কাঞ্চী মথুরা কুরুক্ষেত্র তীর্থ।
পঞ্চ দ্রাবিড়ী শেঠী খ্যাতি তিলী অব্যর্থ॥
অবান্তর ভেদ শুন বঙ্গে যত তিলী।
সবাই এক জাতি না ভাবিহ গালি॥
তুশিচন্দী, স্বুবর্ণ, সপ্ত, রাঢ়ী ও বারেন্দ্র।
একাদশ, দ্বাদশ, মৎস্যাশী, চক্রেন্দ্র॥
পার্ব্বত্য, সামুদ্রেয় সংজ্ঞায় শ্রেষ্ঠী সাধু।
আসার প্রসার ন্যস্ত রক্ষণে তুল্য বিধু॥
তুশ্ছিন্দী তুষ্কোটা যে একভাগ তিলীর।
কন্দুপকে তুষভ্রংশে পকায়ে বলির॥ *
বেতনাই তিলী জাতি বেত্রবতী তীরে।
বঙ্গে বেত্রবতী মেশে গঙ্গার শরীরে॥
পূর্ব্বাংশে বেত্রবতীর গতি যতদূর।
আসে পাশে বসে বেত্না তিলী যে প্রচুর॥
একাদশ রুদ্রবরে তিলীর একাদশ।
একাদশ দ্রব্যে করে ত্রিভুবন বশ॥

---

* তৈলিকো গান্ধিকশ্চৈব কংসকারো মণিবণিক্।
স্বর্ণবণিক্ স্বর্ণকারঃ যড়েতে তৌলিকাঃ স্মৃতাঃ॥
—ধনঞ্জয়কৃত জাতিমালা॥

তিল সর্ষপ উমা ক্ষুমা গোধূম যব।
মুদ্গ মসূর কলায় দ্বিদলের সব॥
একাদশ তিলী করে বিক্রয় নির্যাস।
আদিত তিলী উন নহে ত একাদশ॥
লবণ মধু ঘৃতাদি পণ্যের অধিকারী।
সামুদ্রিক বাণিজ্যে পূর্ব্বে ছিল যে তরী॥
তুঁষ্কোটার হাতে পোড়ে পিষ্টের পেষণ।
গুণ্ডিকা হয় চাল, ডাল, যব, বেষণ॥
তুঁষ হতে পরিভ্রষ্ট অঙ্কুরে নগণ্য।
বীজাঙ্কুরে করে চ্যুত সমাজে অধন্য॥
তিল পীড়নে ব্রহ্মঘাতী নামেতে তেলী।
তিল নির্যাস তৈল পেড়ে পাতকী কলি॥
কলি হতে কলু খ্যাতি অধম নিকৃষ্ট।
সদাচার রত নহে তার জল দুষ্ট॥
তিলী তেলী নহে এক ভিন্ন ভিন্ন জাতি।
তিলী নবশায়ক তেলী কলু খ্যাতি॥

বৈদ্যপুর গ্রামে বাস বহুলা নদী প্রকাশ
উভয় তীরে নন্দীর অধিকার।
নামে মধুসূদন নন্দী দেব দ্বিজে আছে সন্ধি
সমন্বয়ে তিলীর করি বিচার॥
সে ভাগ্যবানের কথা শুনিলে সারে ত ব্যথা
তাই রচে দ্বিজ কালিদাস।
তিলী জাতি পরিচয় পাঠে জ্ঞান নিঃসংশয়
ধর্ষণহট্টে পূর্ব্বে ছিল নিবাস॥

## পঞ্চম প্রশ্নের উত্তর।

কৈবর্ত্তজাতি মাহিষ্য বলিয়া আপনাদিগকে পরিচয় দিতে ইচ্ছা করেন। স্থলবিশেষে মাহিষ্যরূপে পরিচয় দেন। বস্তুতঃ মাহিষ্যের যে সকল লক্ষণ বিদ্যমান থাকা আবশ্যক তাহা এই জাতিমধ্যে দৃষ্ট হয় না। তবে সকলেই যখন নিজের উন্নতি ও নিজ নিজ জাতির উৎকর্ষসাধন বিষয়ে সমুদ্যত ও একান্ত ব্যগ্র, তখন ইহাদিগেরও জাত্যুৎকর্ষ খ্যাপন করা অপ্রাসঙ্গিক বলিয়া অনুমিত হয় না। কিন্তু ইহাদিগের পুরোহিতের জল সমাজে পরিগৃহীত হয় না, তখন ইহারা নিজে পরিশুদ্ধান্বয় সম্ভূত বলিয়া প্রমাণ প্রয়োগের আড়ম্বর ও কল্পনা করিলেও সমাজ ইহাদিগকে শূদ্র ব্যতীত মাহিষ্য জ্ঞান করিবেন না। সমাজ এই জাতির হালিকগণকে দাসরূপে অর্থাৎ জলব্যবহার্য্য শূদ্র বলিয়া অভিহিত করেন। নৌকর্ম্মজীবী এবং জালজীবীদিগকে জলঅনাচরণীয় শূদ্র বলিয়া স্বীকার করেন। উভয় শ্রেণীর নামই কৈবর্ত্ত; যথা "কৈবর্ত্তে দাসধীবরৌ (জেলে ও হেলে)"। জেলে কৈবর্ত্তদিগকে "তীয়র" কহে। ধীবরের অপভ্রংশ 'তীবর' বা 'তীয়র' হইয়াছে। প্রকৃত পক্ষে যাহারা জেলে বলিয়া বাঙ্গালাদেশে প্রসিদ্ধ, তাহারা আপনাদিগকে মালো শব্দে নির্দ্দেশ করে।

## ষষ্ঠ প্রশ্নের উত্তর।

স্বর্ণবণিক্—আনন্দ ভট্টের রচিত বল্লালচরিতের প্রমাণ দ্বারা এই জাতি আপনাদিগকে বৈশ্যবংশসম্ভূত বলিয়া পরিচয় দিতে

প্রবৃত্ত হইয়াছেন। ঋষিপ্রণীত স্মৃতি শাস্ত্রে বা পুরাণাদির কোন স্থলেই স্বর্ণবণিকের বৈশ্য বলিয়া কোন উল্লেখ নাই। ইহাদিগের জাতি সাধারণ উপাধিতেও কোন স্থলে বৈশ্যের উপাধি দেখা যায় না। অন্য শূদ্রের সাধারণ উপাধি যাহা ইহাদেরও তাহাই সর্ব্বত্র পরিদৃষ্ট হইয়া থাকে। যথা—দে, দত্ত, সেন, আঢ্য, মল্লিক, পাল ইত্যাদি। ব্রাহ্মণের পক্ষে ইহাদের জল গ্রহণ সুদূরপরাহত, এমন কি শূদ্রের মধ্যেও ইহাদিগের জল অনাচরণীয় হইয়া রহিয়াছে। তাহার কারণ এই:—১ম, অধিকাংশ স্থলে অবশ্য পোষ্য পরমারাধ্য পিতামাতাকে পরিবার মধ্যে গণ্য না করা এবং তাঁহাদিগের সেবায় বৈমুখ্য প্রদর্শন করা; ২য়, ব্যবসায় কার্য্যের গৌরব বিধানে আগ্রহাতিশয্যহেতু চাতুর্য্য প্রকাশ পূর্ব্বক প্রত্যক্ষ দেবতা স্বরূপ জননীকেও বঞ্চনা করা। অন্যের প্রবঞ্চনা, সেটা জাতি সাধারণ। কিন্তু উক্ত প্রকার প্রবঞ্চনাই এই জাতির পতনের কারণ।

যাহাদিগের পুরোধার জল উচ্চ শ্রেণীর ব্রাহ্মণে গ্রহণ করেন না, তাহারা অনাচরণীয় শূদ্র। তাহাদের সচ্ছূদ্র শ্রেণীতে প্রবেশ করাই অতি কঠিন ব্যাপার। বৈশ্য শ্রেণীতে উন্নীত হইবার কথাটা স্পর্দ্ধাসূচক বলিয়াই প্রতীতি জন্মে।

বল্লালের নিকট ব্যক্তিবিশেষ সাপরাধ হইলে কি জাতি সাধারণ দুষ্ট হয়? এমন কখনই হইতে পারে না।

## সপ্তম প্রশ্নের উত্তর।

(৭ম প্রশ্ন—১০৪ পৃষ্ঠ, ৬ষ্ঠ প্রশ্নের ২ পংক্তির শেষে "বর্ণসঙ্করদিগের" ইত্যাদি দেখ।)

প্রত্যেক জাতিরই উৎপত্তির সাম্যভাব সত্ত্বেও জাতীয় উৎকর্ষ বিধানে কার্য্যবশতঃ সমাজে উচ্চ নীচরূপে পরিগণিত হইয়া থাকে। সুতরাং বর্ণসঙ্করগণ মূলে একরূপ যোনি হইলেও ব্যবসায়ের শ্রেষ্ঠতা ও হেয়তা নিবন্ধ উচ্চ নীচ বলিয়া কথিত হয়।

## অষ্টম প্রশ্নের উত্তর।

দশাহে শুদ্ধ হইলেও যাহারা অন্ত্যজ ও নীচ জাতি বলিয়া চির প্রসিদ্ধ, তাহারা হীনবর্ণ শূদ্রমধ্যে গণ্য। প্রতিলোমজ জাতির জনকের হীনত্বই হীনতার প্রধান কারণ। জননীর দ্বিজাতিত্ব নিবন্ধন নীচ জাতি মধ্যে দশাহে শুদ্ধি বিধানের ব্যবহার দেখা যায় বটে, কিন্তু সমাজে উহারা নীচ জাতি বলিয়াই আখ্যাত হইয়া থাকে। যথা চণ্ডাল, ডোম, মুচি প্রভৃতি। মুচিরা আপনাদিগকে ঋষিপুত্র বলিয়া পরিচয় দেয়, চণ্ডালেরা আপনাদিগকে নমশূদ্র কহে। দশাহে সকলেই শুদ্ধ হয় বটে, তথাপি অনাচরণীয়।

## নবম প্রশ্নের উত্তর।

মহাপ্রভু চৈতন্যদেবের কৃপায় এবং গোস্বামী অদ্বৈত প্রভু এবং নিত্যানন্দ গোস্বামী প্রভুর শিষ্যত্ব নিবন্ধন এবং ভৈরবী চক্রে শৈব বিবাহে নীচজাতীয় শূদ্রগণও বৈষ্ণব ধর্ম্ম গ্রহণ হেতু উচ্চ হইয়া থাকে। কিন্তু যে ব্যক্তি বৈষ্ণব ধর্ম্মে দীক্ষিত হয়, তাহাকে স্বকীয় জাতীয় সমাজ পরিত্যাগ করিতে হয়। সমাজ ও গার্হস্থ্য আশ্রম পরিত্যাগ পূর্ব্বক মুক্তিপথের পথিককে সন্ন্যাসী কহে। সে পূর্ব্ব সমাজে পংক্তিপাবন হয় না। তাহার জন্ম বিবরণ যাহারা জানে, তাহারা তাহাকে জনক জননীর জাতির উল্লেখ পূর্ব্বক তজ্জাতীয় বৈষ্ণব নামে নির্দ্দেশ করে। তাহার পুত্র পৈতৃক জাতির সঙ্গ পরিত্যাগ পুরঃসর ভেকে বৈষ্ণব জাতির কন্যাকে পত্নীত্বে পরিগ্রহ করিলে, সেই গর্ভে যে সন্তান উৎপন্ন হয়, সে কথঞ্চিৎ পংক্তিপাবন অর্থাৎ বৈষ্ণব সমাজে জল আচরণীয় শূদ্র বলিয়া পরিচিত হয়। প্রপৌত্র অচল থাকে না। ক্রমে তাহার সন্তান পরম্পরা জাতীয় বৈষ্ণব বলিয়া সমাজে আচরণীয় হইয়া আইসে। ইহাই নীচ জাতির উচ্চাসনে আরোহন করিবার একমাত্র উপায়।

পূর্ব্বাবধি ভৈরবীচক্রে মহানির্ব্বাণ তন্ত্রের দোহাই দিয়া এবং অনুল্লঙ্ঘনীয় প্রয়োজনের একান্ত নির্দ্দেশপূর্ব্বক কার্য্যবিশেষে কালভেদে বেদ মৃতকল্প এবং স্মৃতির বচনও সঙ্কুচিত ইত্যাদি হেতুবাদে সমাজে কত প্রকার অকার্য্যের সূত্রপাত হইয়া আসিয়াছে, তাহার নির্দ্দেশ করা কঠিন ব্যাপার;, তবে কতকগুলি স্পষ্টতঃ দেখা যায়। যথা:—চৈত্র এবং বৈশাখাদি মাসে

সন্ন্যাস ধর্ম্মে ও শৈববিবাহে এবং গাজনে ইতর জাতীয় স্ত্রী পুরুষের মনের সাম্যভাব দৃষ্ট হইয়া থাকে। কি পুরুষ, কি স্ত্রী সকলেই ভালে সিন্দুর ও গলে রুদ্রাক্ষ এবং সন্ন্যাসসূত্র গ্রহণ করিয়া তৎকালে শিবগোত্রত্ব এবং একজাতিত্ব প্রদর্শন করে। কিন্তু গাজন সমাপ্ত হইলে সন্ন্যাস সূত্র শিবেই প্রত্যর্পন করিয়া। স্বস্ব জাতি ও সমাজে প্রবেশ করে, তাহাতে কোনও দোষ বা বাধা দেখা যায় না।

## দশম প্রশ্নের উত্তর।

সমাজের ক্ষমতা স্থলবিশেষে শাস্ত্রের বচন প্রমাণাদিকে অতিক্রম করিয়া প্রবল হইয়া থাকে। সুতরাং সেই সেই স্থলে শাস্ত্রের বচন সঙ্কুচিত বলা যাইতে পারে। তথায় দেশাচার প্রবল ব্যতীত অন্য কিছু নহে। যথা—"ন দোষো মগধে মদ্যে অন্নযোনৌ কলিঙ্গকে" ইত্যাদি। অপিতু যেমন কৃষ্ণের ভগিনী সুভদ্রাকে অর্জ্জুন পত্নীত্বে পরিগ্রহ করিয়াছিলেন। মাতৃ আজ্ঞায় পঞ্চপাণ্ডবেরা এক স্ত্রীকে নিয়ম ধর্ম্মানুসারে পরস্পরের সহ-ধর্ম্মিণীতে স্বীকার করিতে কুণ্ঠিত হয়েন নাই।

জাতীয় বৃত্তির ব্যতিক্রম যথা—দ্রোণাচার্য্যের ক্ষত্রিয়বৎ যুদ্ধ করা, সূতপুত্র উগ্রশ্রবার নিকট ঋষিবর্গের পুরাণ শ্রবণ। অধুনা ব্রাহ্মণদিগের বৈষ্ণবাদির নিকট সঙ্কীর্ত্তনে হরি কথা শ্রবণ। বেতনভুক্ বিপ্র পাচকের হস্তে ব্রাহ্মণের অন্ন গ্রহণ। নীচজাতির অধীনতায় ব্রাহ্মণের লিখন পঠনরূপ স্ববৃত্তি স্বীকার করণ।

গোস্বামী প্রভৃতিরা নীচ জাতীয়দিগকে শিষ্যত্বে পরিগ্রহ করায় পাতিত্ব জন্মিলেও সৎ-শূদ্রযাজী পিণ্ডভোজী ব্রাহ্মণাপেক্ষা মান্য; তাহার কারণ কেবল শ্রেষ্ঠ কুলীন বিপ্রে কন্যা সম্প্রদান। দৌহিত্র-গণ মাতামহের পাদুকা বহনকারী; সুতরাং গোস্বামিগণ সমাজে অচল নহেন। ইত্যাদি অন্য কথার উল্লেখ অনাবশ্যক; ইহা বহুকাল ব্যাপক লোকাচার মাত্র। এই সকল স্থলে শাস্ত্রের বচন সঙ্কুচিত।

অধিকন্তু ব্রাহ্মণের পক্ষে শাস্ত্রীয় নিষিদ্ধ দ্রব্যের বিক্রয়ে পাতক জন্মে; কিন্তু বিস্তৃতরূপে বাণিজ্য ব্যবসায়ে ব্রাহ্মণ সন্তানের বিশিষ্ট বংশের কেহ কেহ পরাঙ্মুখ নহেন। এমন কি সম্রাটের সৈন্য-দিগকে রসদ যোগাইবার সময় নানাবিধ অকার্য্য করিয়াও সমাজে পতিত হন না, ইহা দেখা যায়। এরূপ স্থলে শাস্ত্রের বচন সামাজিক ক্ষমতার নিকট সঙ্কুচিত হইয়া আছে বলিতে পারা যায়। এবং রাজসেবাতেও অনেক সময়ে সমাজকে শাস্ত্রের বহির্ভূত কার্য্য করিতে হয়।

## ক্ষত্রিয় বংশ—বিবরণ।

( মূল পুস্তক ১০১ পৃষ্ঠা দেখ )

ব্রাহ্মণগণ যেমন পৃথক্ পৃথক্ গোত্রসম্ভূত ও তদনুসারে পৃথক্ পৃথক্ বংশাবলী বলিয়া লোকের নিকট পরিচয় দেন, ইহাঁরাও ব্রাহ্মণাদির ন্যায় গোত্রানুসারে নিজ নিজ পরিচয় দেন। ইহাঁরা ব্রহ্মার বাহু হইতে জন্মপরিগ্রহ করেন বলিয়া শৌর্য্য ও বীর্য্য সম্পন্ন রজোগুণপ্রকৃতিক, তদ্ধেতু ব্রাহ্মণের নিম্নে ও অন্য বর্ণের উপরিভাগে আসন প্রাপ্ত হন।

বঙ্গদেশের কোন থানেই ক্ষত্রিয় বংশকে বিস্তৃতভাবে বিরাজ করিতে দেখিতে পাই না। প্রায় বঙ্গের সকল জিলাতেই দুই চারি ঘর পৃথক্ পৃথক্ বা এক বংশ সম্ভূত হইলেও বিরল প্রচার ভাবেই বিদ্যমান দেখা যায়। পরিচয়ে ইহাঁরা পরস্পর সূর্য্য ও চন্দ্র অথবা অগ্নিকুল সম্ভব নাগবংশীয় বলিয়া জ্ঞাতিত্ব অথবা কুটুম্বিত্ব খ্যাপন করেন। এই সূত্র ধরিয়া এদেশীয় ক্ষত্রিয়গণের বৈবাহিক ক্রিয়া প্রায় বঙ্গদেশেই হইয়া থাকে; এবং সময়ে সময়ে পশ্চিমাঞ্চলের জ্ঞাতি কুটুম্বের সহিত সম্বন্ধ পরিচয় হইলে তত্রত্য ক্ষত্রিয়গণও বঙ্গীয় ক্ষত্রিয়দিগকে অকুতোভয়ে এবং পরমানন্দে কন্যা সম্প্রদান করিয়া থাকেন।

সূর্য্যবংশীয়, চন্দ্রবংশীয় কিংবা অগ্নিকুলের ক্ষত্রিয় কোথায় ব্যাপকভাবে বিরাজ করিতেছেন তাহা নির্দ্দেশ করা কঠিন ব্যাপার। তবে যাঁহারা এক্ষণে অনেক দিন হইতে এখানকার অধিবাসী হইয়াছেন, তন্মধ্যে পঞ্চকোটের কাশীপুর, মুর্শিদাবাদের নসীপুর, জঙ্গীপুর ত্রিপুরার আগরতলা, পালকোটের নাগবংশীয় এবং বৰ্দ্ধমানের সূর্য্যবংশীয়গণ প্রসিদ্ধ।

# বঙ্গে শূদ্রভাবাপন্ন বৈশ্য-সমাজ।

## বারেন্দ্র সাহা জাতির বিবরণ।

সম্বন্ধনির্ণয়ের সামান্য কাণ্ডে ( ১০৬ পৃষ্ঠা দেখ ) বঙ্গদেশের বৈশ্যগণের মধ্যে দুই একটী প্রসিদ্ধ বংশের উল্লেখ করা হইয়াছে তদ্ব্যতীত বৈশ্য কুলোৎপন্ন অথচ নানাকারণে শূদ্ররূপে পরিচিত এমন সম্প্রদায়ও এতদ্দেশে দেখা যায় তদ্বিবরণ নিম্নে বিবৃত হইল।

গন্ধবণিক, শঙ্খবণিক, কংসবণিক প্রভৃতি কতিপয় জাতি বৈশ্যত্বে উপনীত হইবার অভিলাষে মনে মনে আন্দোলন করিতেছেন, এখন সকল জাতিই পূর্ব্বকালের নষ্টোদ্ধারের চেষ্টায় অগ্রসর হইয়াছেন। এমন কি, সূত্রধর জাতিও বৈশ্যত্বে উপনীত হইবার জন্য প্রমাণ প্রয়োগ সহ পুস্তক লিখিয়াছেন। সুতরাং যাহারা প্রকৃতপক্ষে এতাবৎকাল পর্য্যন্ত বৈশ্যবৃত্তি ও তদ্রূপ ধর্ম্ম ও সদাচারে অভ্যস্ত আছে, তাহারাও পূর্ব্বগৌরব রক্ষা করিতে যত্নবান হইয়াছে।

আমরা দেখিতে পাই, সাধু শ্রেণীতে অর্থাৎ যাহারা বাণিজ্য কার্য্যে রত হইয়া ব্যবসায় করিয়া আসিতেছে তাহাদিগের মধ্যে সাধু বা সাহু উপাধি চলিয়া আসিতেছে। সাধু শব্দের অপভ্রংশে সাহু; উহার সংক্ষেপ করণে সাহা; উহার সঙ্কীর্ণতায় বা সহজে অথবা শীঘ্র উচ্চারণ সৌকার্য্যার্থে সাধারণ ভাষায় "সা" উপাধি দণ্ডায়মান হইয়াছে।

নদীয়া জিলার তিলিজাতিমধ্যে সাধু ( সাহু ) বা সাহা উপাধি

আছে। কলিকাতার চোরবাগানের গন্ধবণিকগণ সাহা (সা) উপাধিতেই বিশেষ প্রসিদ্ধ। শান্তিপুরের তন্তুবায় জাতির মধ্যে সাহা উপাধি বিদ্যমান দেখা যায়। ঢাকা অঞ্চলে শঙ্খবণিকগণ সাহা উপাধিতেই বিশেষ বিখ্যাত। নদীয়া জিলার অনেক স্থলে কংসবণিকগণ সাহা উপাধিতে বিশেষ পরিচিত। ইহা দ্বারা একপ্রকার স্থিরনিশ্চয় করা যায় যে, সাহা শব্দ বাণিজ্য-কার্য্য-নির্ব্বাহক মহাজন মাত্রের সততা, ভদ্রতা, সত্যনিষ্ঠা এবং বিশ্বাস রক্ষণের নিদর্শন মাত্র।

টড্ সাহেবের রাজস্থান দ্বিতীয় খণ্ডে সাহা উপাধিতে সম্মান ও শুদ্ধতা সম্বন্ধে যথেষ্ট প্রমাণ আছে। অনেক অনুসন্ধানে দেখা গেল যে বাণিজ্য-ব্যবসায়ীর উপাধি 'সাধু'। 'সাধু' সংস্কৃত শব্দ; তাহার অর্থ বণিক; অমরকোষাদি প্রামাণ্য অভিধানে উহা লিখিত আছে। যথা "সাধু বার্দ্ধ্যুষিকশ্চারুঃ সজ্জন" ইতি মেদিনী, "উরুতো বণিজো জাতা ধনরক্ষণ হেতবে" বৃহদ্ধর্ম্মপুরাণ উত্তরখণ্ড। 'সাধু' শব্দ হইতে বণিক সাধুর উপাধি প্রাকৃত জনের কথাবার্ত্তায় 'সাহু' এইরূপ অপভ্রষ্ট শব্দ উৎপন্ন হয় (৭৩ পৃঃ দেখ)। অন্য প্রমাণ যথা—গোধূম গোহুম, ইহার অপভ্রংশে গহম বা গম, বধূ শব্দ হইতে বহু অপভ্রষ্ট বৌ; দধি, দহি=দৈ বা দই; মধু, মৌ মহু ইত্যাদি। উচ্চারণ বৈষম্যে ক্রমশঃ সাধু শব্দের বিকৃতি নিবন্ধন সাহু পরে সাহা শব্দেরই সর্ব্বত্র প্রচলন হইয়া গিয়াছে। সুতরাং 'সাহা' উপাধিদ্বারা বাণিজ্য-ব্যবসায়ী লোককেই প্রধানতঃ বুঝিতে হইবে। এখন দেখা উচিত

বাণিজ্য-ব্যবসায় কোন্ জাতির বৃত্তি? উহাকে অবশ্যই বৈশ্যজাতির নিজবৃত্তি বলিতে হইবে। বঙ্গীয় প্রধান কাব্যলেখক কবিকুলতিলক কবিকঙ্কণচণ্ডীপ্রণেতা দ্বিজরাজ মুকুন্দরাম চক্রবর্ত্তী তদীয় চণ্ডীকাব্যে ধনপতি সদাগরকে 'বেণে সাধু' কহিয়াছেন যথা :—

"বর্দ্ধমানে ধুসদত্ত, যার বংশে সোমদত্ত,
মহাকুল বেণ্যার প্রধান।
বাশুলীর প্রতিদ্বন্দী, দ্বাদশ বৎসর বন্দী,
বিশালাক্ষী কৈল অপমান॥"

কবিকঙ্কণ চণ্ডী।

কাশীদাসের মহাভারতেও বাণিজ্য-ব্যবসায়ীদিগকে 'সাধু' শব্দে নির্দ্দেশ করা হইয়াছে ; যথা—

"আসি সেই মহাজন, কহিলেন সুবচন,
যত্ননারী সবারে ডাকিল।
গৌরব করিয়া সাধু, লইয়া কাঠুরে বধূ,
ক্রমে ক্রমে তরণী ছোঁয়াল।
না ভাসিল সেই তরী, পুনঃ সাধু যত্ন করি,
তোমার চিন্তায় লয়ে গেল॥"

মহাভারত।

বহুদিন হইতে প্রচলিত সত্যনারায়ণের পাঁচালীতেও বণিক্‌কে 'সাধু' উপাধিতে অভিহিত করিতে দেখিতে পাই ;—

কান্দে সাধু ধনপতি, বিষাদ ভাবিয়া অতি,
'কোথা গেলা বণিক কুমার।'

কবিশ্রেষ্ঠ পণ্ডিত বিদ্যাপতির রচিত লিখনাবলিতেও সাহু বণিক কথার উল্লেখ দেখা যায়। বিশেষতঃ যাঁহারা অতি বিশ্বাসী, সৎপ্রকৃতিক এবং সদ্ব্যবহার সুসম্পন্ন তাঁহারাই 'সাধু' শব্দে নির্দ্দিষ্ট হইয়া থাকেন। সচ্চরিত্র না হইলে সর্ব্বত্র প্রবেশ পূর্ব্বক বাণিজ্যাদি কার্য্য করিতে কেহই সমর্থ হয় না, সেই হেতুবশতঃই বৈশ্যজাতি মধ্যে বেণেকে সাধারণতঃ সাধু শব্দে নির্দ্দেশ করে। বিশেষ বিশ্বস্ততা জ্ঞাপনার্থ 'সাধু' এই সংজ্ঞা রাজ দত্তই হউক বা সমাজ দত্তই হউক, চলিয়া আসিতেছে তাহারই অপভ্রংশে 'সাহু', এবং তাহা হইতে 'সাহা' বা 'সা' হইয়াছে। পারসী ভাষাতেও 'সাই', 'সাহ' বা 'সা' শব্দ উচ্চ সম্মানের উপাধিব্যঞ্জক; যথা আকবর সাহ।

• পূর্ব্ববঙ্গে বারেন্দ্র সাহা নামে এক সম্প্রদায় উচ্চশ্রেণীর বণিক ব্যবসায়ী সাহা আছে। তাহাদের সহিত সাহা উপাধিধারী অন্য কোন সম্প্রদায়ের কোন সম্বন্ধ দেখা যায় না; তাহাদের বৃত্তি বৈশ্যোচিত এবং তাহাদিগের সদাচার দর্শনে উহাদিগকে বৈশ্যকুল সম্ভূত বলিয়াই অনুমান হয়।

সাধারণতঃ শুঁড়ি জাতিকেও লোকে "সাহা"—বলিয়া ডাকিয়া থাকে। পূর্ব্বে শৌণ্ডিকগণ "সা" এই একাক্ষরী শব্দে অভিহিত হইত কিন্তু এক্ষণে তাহারাও সাধু সাহাগণের ন্যায় "সাহা" লিখিতে আরম্ভ করিয়াছে; বস্তুতঃ বৈশ্য সাহা ও শুঁড়ি সাহা সম্পূর্ণ পৃথক্ জাতি; আবহমান কালের পৈতৃক ব্যবসায় বৃত্তি, আচার ব্যবহার দেখিলেই তাহা পরিষ্কাররূপে প্রতীয়মান হইবেক। সদাচার ও সদ্ব্যবহার উচ্চ নীচ পরিচয়ের প্রকৃত উপায়। বারেন্দ্র 'সাধু' সাহাদিগের

আচার ব্যবহার এবং অপরাপর বৈশ্যদিগের আচার ব্যবহারের সঙ্গে যথেষ্ট সাদৃশ্য আছে। বারেন্দ্র সাহা জাতি শস্য-বিক্রয়, কুসীদ ও বাণিজ্য ব্যবসায়ী। ইহারা শাস্ত্র নিন্দিত কোন পণ্যের ব্যবসায় করে না। ধর্ম্ম্য ক্রিয়াকলাপে ও স্ত্রীজাতির আচরণ দৃষ্টে এই জাতি যে বৈশ্য তাহাতে আর বিন্দুমাত্র সন্দেহ থাকে না। বারেন্দ্র—বৈশ্যসাহা ও শুঁড়িসাহা সম্পূর্ণ পৃথক্ জাতি, এ কথা শুঁড়ি-সাহা জাতিরাও স্বীকার করিয়া থাকে এই বারেন্দ্র সাহা সম্প্রদায় ঢাকা, মৈমনসিংহ, পাবনা ও ফরিদপুর জেলায় এবং কলিকাতায় বাস করে; ইহাদের মধ্যে রাজদত্ত প্রামাণিক, বিশ্বাস, রায়, রায় চৌধুরী, সাহা চৌধুরী, ভৌমিক, পোদ্দার, মজুমদার প্রভৃতি নানাপ্রকার উপাধি দেখা যায়। তাহাদিগের মধ্যেই পরস্পরে আহার ব্যবহার এবং বৈবাহিক সম্বন্ধ বন্ধন হইয়া থাকে; অন্য কোন সাহা জাতির সহিত হয় না। ঢাকা, মৈমনসিং, ফরিদপুর ও পাবনা জেলা এবং কলিকাতাস্থ বাণিজ্য ব্যবসায়ী বারেন্দ্র সাহা বণিকদিগের আচার ব্যবহার উচ্চ অঙ্গের, সে বিষয়ে কোন সংশয় নাই। যতদূর জানা গিয়াছে তাহাতে ইহাদের আচার ব্যবহার কোন কোন অংশে অপরাপর বৈশ্যজাতি অপেক্ষাও উৎকৃষ্ট। তবে ইহাদের মধ্যে উপনয়ন সংস্কার দেখা যায় না; তজ্জন্য ইহারা মাসাশৌচ গ্রহণ করিয়া থাকে কিন্তু মাসাশৌচ হইলেই শূদ্র মনে করা যায় না; কেননা অনুপনীত বৈদ্যগণ বৈশ্য জাতি বলিয়া পরিজ্ঞাত ও অভিহিত; অথচ তাহারাও মাসাশৌচে শুদ্ধ। অশৌচের অল্পতা বা আধিক্য নিবন্ধন জাতির উচ্চতা বা নীচতা স্থির করা যায় না; যেহেতু চণ্ডাল, ডোম, ও মুচি অতি

নিকৃষ্ট জাতি অথচ দশাহে শুদ্ধ; এইজন্য কি তাহাদিগকে ব্রাহ্মণ সম বলা যাইবে?

অপিতু জাতিনির্ণয় করিতে হইলে আচার ব্যবহার এবং কুল-প্রথাপ্রভৃতি প্রধান অবলম্বন। বারেন্দ্র সাহাগণের আচার ব্যবহার বিশুদ্ধ বৈশ্যের ন্যায় এবং ইহাদিগের যে সমুদয় কৌলিক প্রথা দেখা যায় তাহা বৈশ্যজাতি ভিন্ন অন্যের সম্ভবে না। অনেক অনুসন্ধানে দেখা গেল যে কতকগুলি অগ্রবাল বংশীয় বণিকগণ (আগরওয়ালা বেণে) বাণিজ্য ব্যপদেশে উত্তর পশ্চিমদেশ হইতে যবনাধিকার কালে তীব্র শাসনে পীড়িত হইয়া গুপ্তভাবে এদেশে আগমন করিয়া উপনিবেশ স্থাপন করে। পথিমধ্যে তাহারা মেদিনীপুর জেলার কেদারকুণ্ডের নিকটবর্ত্তী কোন অরণ্যে যজ্ঞসূত্র পরিত্যাগ করিয়া ছিল। অদ্যাপি সেইস্থান সুতাছাড়া নামে অভিহিত। উক্ত অগ্রবাল বংশই প্রথমে এতদ্দেশে আগমন করে ও তাম্রলিপ্তে (তমলুকে) বসতি করিয়াছিল; পরে গৌড়ে অভিযান করিয়া ক্রমে বারেন্দ্র ভূমিতে বসবাস করা হেতু বারেন্দ্র সাহা নামে পরিচিত হইয়া গিয়াছে। ইহারা বঙ্গীয় কোন সম্প্রদায়ের সহিত মিশ্রিত না হইয়া একটী স্বতন্ত্র সম্প্রদায় রূপে পরিজ্ঞাত হইয়া আছে। উত্তর কালে বহু বৈশ্য কুসীদ জীবী বলিয়া ধর্ম্মপ্রাণ দিল্লীশ্বর সাহাজাহান বাদসাহ কর্ত্তৃক নিগৃহীত হওয়াতে তাহাদের কতকগুলি ব্রহ্মাবর্ত্তে যাইয়া ছদ্মবেশে বাস করে কতকগুলি ধনপুত্রাদি সহ দাক্ষিণাত্যে পলায়ন করে, কতকগুলি উড়িষ্যায় ও বঙ্গদেশের বরেন্দ্রভূমিতে আগমন করিয়া রাজভয়ে দ্বিজচিহ্ন একালে পরিত্যাগ করতঃ সুগুপ্তভাবে স্বজাতিগত বৃত্তি অবলম্বনপূর্ব্বক

বাস করে। সুপ্রাচীন "লঘু জাতি চন্দ্রিকাতে" ইহার বিশেষ প্রমাণ দেখা যায়। কালক্রমে পূর্ব্বাগত অগ্রবাল বংশীয় বৈশ্য-দিগকে স্বসম্প্রদায়ভুক্ত জানিয়া তাহাদের সঙ্গে মিলিত হয়। এবং বঙ্গদেশের নানাস্থানে বিস্তৃত হইয়া পড়িয়াছে।

ইহাদিগের মধ্যে অদ্যাপি উপনয়ন ব্যতীত যজুর্ব্বেদীয় দশবিধ সংস্কারই প্রচলিত আছে এবং সমস্ত প্রধান প্রধান শুভকার্য্যেই বৃদ্ধিশ্রাদ্ধের অনুষ্ঠান দেখা যায়। উত্তর পশ্চিমাঞ্চলের বৈশ্যগণের ন্যায় ইহাদের মধ্যে নাগপূজা ও গন্ধেশ্বরী পূজার বিশেষ প্রাদুর্ভাব দৃষ্ট হইয়া থাকে। মৈমনসিংহ জেলায় এই সম্প্রদায়ের মধ্যে মঙ্গলচণ্ডী ও মনসাদেবীর পূজা বিশেষরূপে অনুষ্ঠিত হয়। ইহাদের কোষ্ঠী পত্রিকাদিতেও 'সৌ' সাধুকুলোদ্ভব বলিয়া লেখা হইয়া থাকে।

ইহাদিগের স্ত্রীগণের মধ্যে উত্তর পশ্চিমাঞ্চলের বণিক মহিলা-গণের ন্যায় অলঙ্কার ও ওড়নার ব্যবহার অদ্যাপিও প্রচলিত আছে।

বারেন্দ্র সাহা জাতি বৈশ্যোচিত সমুদয় অনুষ্ঠান করিলেও সমাজে অনাদৃত অর্থাৎ জল অনাচরণীয়ভাবে থাকিবার কারণ কি? ইহা দেখা আবশ্যক। বিশেষ প্রণিধান করিলে নিম্নলিখিত কারণ সমূহ ইহার মূলে নিহিত আছে বলিয়া অনুমিত হয়। ১ম ইহারা এতদ্দেশে আসিয়া কোন সম্প্রদায়ের সহিত মিলিত না হওয়ায় অন্য কোন সম্প্রদায় ইহাদিগের সহিত মিশ্রিত হয় নাই। ২য়তঃ ইহারা ধন গৌরব বশতঃ অন্যান্য জাতিকে উপেক্ষা করিত। ৩য়তঃ ইঁহারা অত্যন্ত কুসীদজীবী ও কার্পণ্য দোষে দূষিত। যখন স্মৃতিশাস্ত্রে মনু বলিয়াছেন—

"প্রেষ্যান্ বার্দ্ধুষিকাংশ্চৈব বিপ্রান্ শূদ্রবদাচরেৎ।"

অর্থাৎ দাস পরের আজ্ঞাবাহী সুদখোর এরূপ ব্রাহ্মণেরও সহিত শূদ্রবৎ ব্যবহার করিতে হইবে ; তখন ইহাদিগের সহিত যে নিকৃষ্ট শূদ্রবৎ ব্যবহার হইবে তাহাতে আর বিচিত্রতা কি ? কলিকালে স্মার্ত্তব্রাহ্মণসমাজের মতে 'সমুদ্রযাত্রা' বিশেষরূপে নিষিদ্ধ কিন্তু এই সাহা বণিকগণ যে মধ্যে মধ্যে বাণিজ্য উপলক্ষে সমুদ্রযাত্রা করিত, তাহা কবিকঙ্কণ, মাধবাচার্য্য প্রভৃতি পণ্ডিতাগ্রগণ্য ব্যক্তি ও নানা কবির গ্রন্থে প্রমাণ পাওয়া যায়, একে বৈশ্য সমাজের উপর বার্দ্ধ্যুষিক বলিয়া ব্রাহ্মণগণের বিদ্বেষ ভাব, তাহার উপর ব্রাহ্মণশাসন উপেক্ষা করিয়া সমুদ্র যাত্রা করণ ইহাও এই জাতির সমাজে নিগৃহীত হইবার অন্যতম কারণ। কিংবা পাশ্চাত্য ব্রাহ্মণবর্গই যখন এদেশীয় ব্রাহ্মণাদির জলগ্রহণ করিতে পরাঙ্মুখ তখন অন্য জাতির জল গ্রহণে পরাঙ্মুখ থাকিবে তাহাতে আর বিচিত্র কি ? এই প্রথা দৃষ্টে পশ্চিমাঞ্চলের কোন জাতিই ব্রাহ্মণ ব্যতীত অন্য কোন জাতির জল গ্রহণ করে না তজ্জন্যই অনেক স্থলে উচ্চ জাতির মধ্যেও জল অব্যবহার্য্য দেখা যায় ইহাও বারেন্দ্র সাহাগণের জল অনাচরণীয় হইবার অন্যতম কারণ বলিয়া মনে হয়। পূর্ব্বকালে যখন ইহারা বঙ্গে বসতি স্থাপন করে তখন এই জাতি যদি কোন বঙ্গীয় উচ্চজাতির সহিত মিলিত হইবার চেষ্টা করিত, তাহা হইলে এই জাতির জল অনাচরণীয় হইত না।

এদেশে পৃথক্ ভাবে থাকায় ইহাদিগের সম্প্রদায় বঙ্গীয় কোন সম্প্রদায়ের সহিত মিলিত হইতে পারে নাই বা হয় নাই।

যথা বৈশ্যগণ শূদ্র শ্রেণীতে মিলিত হইতে পারে না তদ্ধেতুক নবশায়কগণের সহিত মিলিত হয় নাই।

স্বর্ণবণিকগণের সঙ্গে সম্বন্ধ বন্ধন করিতেও প্রস্তুত নহে। বস্তুতঃ ইহারা এদেশের সামাজিকতায় পূর্ব্বকালে ঔদাসীন্য অবলম্বন করাতেই সমাজে জল অনাচরণীয়ভাবে অনাদৃত হইবার একটী প্রধান কারণ বলিয়াই বিবেচনা হয়। কিন্তু বিশেষ পর্য্যালোচনা করিলে দেখা যায়, যে, সমস্ত ধর্ম্মশাস্ত্রেই বৈশ্যের বৃত্তি কুসীদ, বার্ত্তা ও দেশ বিদেশে বাণিজ্যের আসারপ্রসার। উত্তর পশ্চিমাঞ্চলের বৈশ্যগণের ন্যায় এই সম্প্রদায়ের মধ্যে অধিকাংশই বৈষ্ণব ধর্ম্মাবলম্বী এবং সদনুষ্ঠান প্রিয়, এই সম্প্রদায়ের বহু প্রসিদ্ধ ব্যক্তি বিদ্যালয় স্থাপন বাপি, তড়াগাদি খনন, অন্নসত্র তীর্থস্থানে দেবতা প্রতিষ্ঠা ধর্ম্মশালা স্থাপন বৈশ্যোচিত ব্যবহারে কল্পতরু ও স্বর্গারোহণ দানাদি বহুতর ব্রতানুষ্ঠান ও সৎকার্য্য করিয়া সদাচারসম্পন্নরূপে নানাস্থানে সুবিখ্যাত হইয়াছে।

## দেবীবরের সময় নিরূপণ।

কামরূপে মহাপীঠে সর্ব্বসিদ্ধি প্রদায়কা।
তত্র গত্বা প্রযত্নেন দেবীবরবিশারদঃ॥
দ্বিখবেদেন্দুশাকে চ মেষে মার্ত্তণ্ডমাগতে।
ক্রিয়তে বাক্যসিদ্ধিৰা রাঢ়ী দ্বিজকুলোপরি॥

( ৺বংশবদন বিদ্যারত্ন সংগৃহীত কারিক.

১৪০২ দেবীবরের মেলবন্ধন। ১৪০৭.চৈতন্য।

# গ্রহবিপ্রসমাজ।

—:*:—

বঙ্গীয় গ্রহবিপ্র বা জ্যোতিষি-ব্রাহ্মণ-সমাজ বহুবিস্তৃত। অনুসন্ধান দ্বারা জানা যায়, আদিশূর কর্ত্তৃক পঞ্চ ব্রাহ্মণের আনয়নের পূর্ব্বে ইহাঁরা ভিন্ন ভিন্ন সময়ে পৌরোহিত্য-উপলক্ষে বিহার ও মধ্যদেশ হইতে গৌড়ে ও বঙ্গে আসিয়া উপনিবেশ স্থাপন করিয়াছিলেন (১)। পঞ্চব্রাহ্মণের বঙ্গদেশে বসতি হইবার পর হইতে নানা কারণে ইহাঁদের প্রভাব ও সংখ্যা হ্রাস প্রাপ্ত হয়। এখন যাঁহারা স্বীয় নামে পরিচিত আছেন, তাঁহাদের সংখ্যা বঙ্গের সমস্ত-ব্রাহ্মণের বিংশতিতম ভাগের এক ভাগ। গ্রহবিপ্রসমাজ নানাপঠী বা মেলে বিভক্ত। প্রত্যেক পঠীরই কুলগ্রন্থ বা কুলপঞ্জিকা আছে। নিম্নে কয়েকটি প্রসিদ্ধ পঠীর সংক্ষিপ্ত বিবরণ বিবৃত হইল।

## ১। নদীয়া-বঙ্গ-সমাজ।

নদীয়াবঙ্গ-সমাজের গ্রহবিপ্রগণ সদাচার ও পাণ্ডিত্যের জন্য চিরকাল বিখ্যাত। নদীয়ার মহারাজ কৃষ্ণচন্দ্র রায়ের জ্যোতির্ব্বিৎ-সভাপণ্ডিত জ্যোতিঃসারসংগ্রহকার রামরুদ্রবিদ্যানিধি, নবদ্বীপের বিখ্যাত জ্যোতির্ব্বিৎ নানাগ্রন্থের টীকাকার কমলাকরজ্যোতিষী, নাটুর-রাজধানীস্থ রাজা রামকৃষ্ণের সমসাময়িক বিখ্যাত জ্যোতিষী

---

(১) বর্দ্ধমান হুগলি বাঁকুড়া বীরভূম পূর্ণিয়া দীনাজপুর মালদহ রাজসাহী নদীয়া প্রভৃতি গৌড়দেশের অন্তর্গত ছিল। আর ঢাকা ময়মনসিংহ ফরিদপুর বরিশাল নওয়াখালি কমিল্লা প্রভৃতি বঙ্গদেশের অন্তর্গত।

রামমোহনসর্ব্বজ্ঞ, মহারাজ কৃষ্ণচন্দ্ররায়ের অপর জ্যোতির্ব্বিৎ সুবুদ্ধি-শিরোমণি, মহারাজপ্রতাপাদিত্যের প্রধানজ্যোতির্ব্বিৎ সত্যদেব-সরস্বতী, রাজা সীতারামরায়ের জ্যোতির্ব্বিৎসভাপণ্ডিত রাণীকণ্ঠ-বৃহজ্জ্যোষী, মুর্সিদাবাদের নবাবসরকারের জলপুলিসের কর্ত্তা মীনকেতনমজুমদার-প্রভৃতি বহুসংখ্যক বিখ্যাত ব্যক্তি এই সমাজে জন্ম গ্রহণ করিয়াছিলেন। বঙ্গীয় গ্রহবিপ্রগণ সকলেই প্রায় সামবেদী এবং কৌথুমীশাখা ও মাধ্যন্দিনশাখাধ্যায়ী। আশ্ব-লায়ন গৃহ্যসূত্র অনুসারে ইহাঁদের বৈধ কার্য্য নির্ব্বাহিত হয়। ইহাঁদের গৌড়দেশে আগমন-সম্বন্ধে কুলপঞ্জিকায় যে বিবরণ আছে, তাহা নিম্নে উদ্ধৃত হইল।

শ্রীসূর্য্যং প্রণিপত্যাগ্রে তথৈব কুলদেবতাম্
ক্রিয়তে গ্রহবিপ্রাণাং কুলপঞ্জী যথাবিধি ॥
সুরম্যে সরযূতীরে নানাবৃক্ষসমাকুলে।
সুরসালফলৈঃ পুষ্পৈরাকীর্ণেচ মনোহরে ॥
বসন্তি বিপ্রশার্দ্দূলা বেদবেদাঙ্গপারগাঃ।
নানাশাস্ত্রেষু কুশলা জপ-যজ্ঞ-পরায়ণাঃ ॥
কদাচিন্নৃপতিশ্রেষ্ঠঃ শশাঙ্কো গৌড়ভূপতিঃ।
পীড়িতো গ্রহবৈগুণ্যাৎ ক্লেশং প্রাপ স ধার্ম্মিকঃ ॥
বৈদ্যৈশ্চিকিৎসিতঃ সম্যঙ্ ন মুক্তো রোগসঙ্কটাৎ
ততঃ স্বস্ত্যয়নং কর্ত্তুমিয়েষ নরপুঙ্গবঃ ॥
মন্ত্রিণা প্রেরিতৈ দূতৈরানীতা দ্বিজপুঙ্গবাঃ।
আহূয় সরযূতীরাৎ নৃপস্যাদেশতস্ততঃ ॥
বিষ্ণুঃ সনাতনশ্চৈব সুশর্ম্মা শঙ্কর স্তথা।
দেবধরঃ সুযজ্ঞশ্চ বাসুদেবঃ প্রজাপতিঃ ॥

চতুর্ভুজশ্চ লোকেশশ্চক্রপাণিশ্চ মাধবঃ।
প্রার্থিতা গৌড়ভূপেন চাগতা গৌড়মণ্ডলম্॥
গ্রহজ্ঞানং বিদিত্বা তু তেষাং রাজ্ঞা মহাত্মনাং।
গ্রহযজ্ঞ-বিধানার্থং বৃতাস্তে নিজমন্দিরে॥
তেষাস্তু দ্বিজমুখ্যানাং গোত্রাণি চ যথাক্রমং।
কথ্যন্তে যে বৃতাস্তস্মিন্ নৃপস্য যজ্ঞকর্ম্মণি॥
বিষ্ণুঃ কাশ্যপগোত্রশ্চ কৌশিকশ্চ সনাতনঃ।
বাৎস্যঃ সুশর্ম্মা শাণ্ডিল্যো বাসুদেবস্তথৈব চ॥
প্রজাপতির্মৌদ্‌গল্যশ্চ দেবধরঃ পরাশরঃ।
শঙ্করো গৌতম-খ্যাতো ভারদ্বাজঃ সুযজ্ঞকঃ॥
মৌঙ্গায়নশ্চ লোকেশো জামদগ্নিশ্চতুর্ভুজঃ।
গর্গশ্চ চক্রপাণিঃ স্যাদালম্যানশ্চ মাধবঃ॥
সুশর্ম্মা তন্ত্রধারত্বে হোতৃত্বেচ প্রজাপতিঃ।
ব্রহ্মকর্ম্মণি বিষ্ণুশ্চ সদস্যত্বে চ শঙ্করঃ॥
জপকর্ম্মণিশ্সূর্য্যস্য সুযজ্ঞঃ শশিনস্তু সঃ।
সনাতনস্তথা ভূমীপুত্রস্য চ চতুর্ভুজঃ॥
বুধস্য চ চক্রপাণি গুরো দেবধরস্তথা।
শুক্রস্যচৈব লোকেশো বাসুদেবঃ শনেস্তথা॥
কেতুপল্লবয়োশ্চৈব মাধবঃ সুধিয়াং বরঃ।
বৃতা গৌড়েশ্বরৈণৈতে ব্রতিনো হোমকর্ম্মণি॥
সম্পাদ্য বিধিব্রাজ্ঞো গ্রহযজ্ঞং দ্বিজাতয়ঃ।
সদারা নিবসন্তি স্ম গৌড়দেশে নৃপাজ্ঞয়া॥

(উমেশচন্দ্রশর্ম্মণা ধৃতা মহাদেবকারিকা)

অগ্রে শ্রীসূর্য্যকে তাহার পর, কুলদেবতাকে প্রণিপাত করিয়া যথাবিধি গ্রহবিপ্রগণের কুলপঞ্জিকা লিখিতেছি। নানাবৃক্ষসমাকুল সুরসাল ফল ও সুগন্ধ কুসুমে একান্ত রমণীয় সরযূতীরে বেদ-বেদাঙ্গপারগ নানাশাস্ত্রে সুপণ্ডিত জপ-যজ্ঞ-পরায়ণ ব্রাহ্মণগণ বাস করেন। কোন সময়ে গৌড়ভূপতি শশাঙ্ক গ্রহবৈগুণ্যবশতঃ রোগে পীড়িত হইয়া ক্লেশ প্রাপ্ত হইয়াছিলেন। বৈদ্যকর্ত্তৃক চিকিৎসিত হইয়া ও তিনি রোগসঙ্কট হইতে মুক্তি লাভ করিতে পারিলেন না। তাহার পর, স্বস্ত্যয়ন করিতে মানস করিলেন। রাজার আদেশে মন্ত্রীকর্ত্তৃক প্রেরিত দূতেরা সরযূতীর হইতে কয়েকটি ব্রাহ্মণ আহ্বান করিয়া আনিয়াছিল। কাশ্যপগোত্রীয় বিষ্ণু, কৌশিকগোত্রীয় সনাতন, বাৎস্যগোত্রীয় সুশর্ম্মা, শাণ্ডিল্যগোত্রীয় বাসুদেব, মৌদ্গল্য-গোত্রীয় প্রজাপতি, পরাশর-গোত্রীয় দেবধর, গৌতম-গোত্রীয় শঙ্কর, ভরদ্বাজ-গোত্রীয় সুযজ্ঞ, মৌঞ্জায়ন-গোত্রীয় লোকেশ, জমদগ্নি-গোত্রীয় চতুর্ভুজ, গর্গ-গোত্রীয় চক্রপাণি এবং আলম্যানগোত্রীয় মাধব—এই দ্বাদশ ব্রাহ্মণ গৌড়েশ্বর-শশাঙ্ককর্ত্তৃক প্রার্থিত হইয়া গৌড়মণ্ডলে আগমন করেন। গৌড়েশ্বরের যজ্ঞে সুশর্ম্মা তন্ত্রধার, প্রজাপতি হোতা, বিষ্ণু ব্রহ্মা, শঙ্কর সদস্য, সূর্য্যের জপকারী সুযজ্ঞ, চন্দ্রের জপকারী সনাতন, মঙ্গলের জপকারী চতুর্ভুজ, বুধের জপকারী চক্রপাণি, বৃহস্পতির জপকারী দেবধর, শুক্রের জপকারী লোকেশ, শনির জপকারী বাসুদেব এবং রাহু কেতুর জপকারী সুধীবর মাধব নিযুক্ত হন। ব্রাহ্মণগণ যথাবিধি রাজার যজ্ঞ সমাপন করিয়া তাঁহার আদেশে সপরিবারে গৌড়দেশে বাস করেন।

গ্রহবিপ্রগণের কুলপঞ্জিকায় যদি ও তাঁহাদের গৌড়দেশে

আগমনের কাল উল্লিখিত হয় নাই, তথাপি গৌড়াধিপ রাজা শশাঙ্ককর্ত্তৃক আহূত হইয়া তাঁহারা এ দেশে আগমন করেন—এই বিবরণ হইতে জানা যায়, তাঁহারা ৫৫২ শকাব্দ ( ৬৩০ খ্রীষ্টাব্দ ) অথবা উহার কিছুদিন পরে গৌড়দেশে আগমন করিয়াছিলেন (১) যখন আদিশূর কান্যকুব্জ হইতে পঞ্চ ব্রাহ্মণ আনয়ন করেন, তখন দীর্ঘকাল বঙ্গদেশে বাস করায় বৌদ্ধগণের প্রভাবে বোধ হয় শশাঙ্ক-কর্ত্তৃক আনীত দ্বাদশ ব্রাহ্মণের অধস্তন পুরুষদিগের বিদ্যা-ব্রহ্মণ্য কথঞ্চিৎ হ্রাস প্রাপ্ত হইয়াছিল। সুতরাং নবাগত এবং আদিশূর কর্ত্তৃক পরিপূজিত কান্যকুব্জাগত ব্রাহ্মণগণের একাধিপত্যে শশাঙ্ক কর্ত্তৃক আনীত দ্বাদশ ব্রাহ্মণের অধস্তন বংশধরগণ নিতান্ত দুর্ব্বল হইয়া পড়িয়াছিলেন। অনেকে স্ব স্ব দুর্ব্বলতা স্মরণ করিয়া নানা কৌশলে নবাগত ব্রাহ্মণগণের মধ্যে অন্তর্ভাব প্রাপ্ত হইয়াছিলেন। তজ্জন্য ক্রমশঃ ইহাঁদের সংখ্যা কমিয়া গিয়াছে। শশাঙ্কাহূত ব্রাহ্মণগণের আদিম বাসভূমি বিহার-প্রদেশস্থ সরযূনদীর তীরে। পূর্ব্বে বিহারের পুরোহিতগণ—"আচার্য্য—" এই আখ্যায় অভিহিত হইতেন। যত দিন তাঁহারা পৌরোহিত্য করিতেন, তত দিন তাঁহাদের ঐ আখ্যা থাকিত, পৌরোহিত্য ছাড়িলেই তাঁহারা বংশোপাধি মিশ্র, পাঠক, উপাধ্যায়, পাণ্ডে, ভট্ট, ত্রিপাঠী, প্রভৃতি আখ্যায় আখ্যাত হইতেন। অদ্যাপি ঐ প্রথা বিদ্যমান আছে। শশাঙ্কানীত ব্রাহ্মণগণ পৌরোহিত্য করিতে এ দেশে আসিয়াছিলেন, কাজেই সকলেই "আচার্য্য" সংজ্ঞায় অভিহিত হইতেন। সুতরাং অদ্যাপি গ্রহবিপ্রগণ অধিকাংশস্থলে "আচার্য্য" নামেই উক্ত হইয়া

(১) ৫৫২ শকাব্দে গৌড়াধিপ রাজা শশাঙ্ক গয়ার বোধিদ্রুম ছিন্ন করিবার অনুমতি প্রদান করেন।

থাকেন। পূর্ব্বেই কথিত হইয়াছে—আদিশূর ও তদ্বংশীয় নরপতি-গণের অসাধারণ অনুগ্রহে কান্যকুব্জাগত ব্রাহ্মণগণ এ দেশের সর্ব্বে-সর্ব্বা হইলেন। গুরুগিরি পৌরোহিত্য সমস্তই তাঁহারা একচেটিয়া করিয়া লইলেন। শশাঙ্কানীত ব্রাহ্মণগণের মধ্যে যাঁহারা প্রচ্ছন্নভাবে তাঁহাদের অন্তঃপ্রবিষ্ট হইলেন, তাঁহারা সাধারণের মধ্যে নবাগত ব্রাহ্মণগণের তুল্য সম্মান ভোগ করিতে লাগিলেন বটে কিন্তু কান্য-কুব্জ-সমাজে নগণ্য হইয়া রহিলেন। এ দিকে শশাঙ্কানীত গতাবশিষ্ট ব্রাহ্মণগণের পৌরোহিত্য ক্রমে লোপ পাইতে লাগিল।

গ্রহবিপ্রসমাজে একটি প্রসিদ্ধ কিংবদন্তী আছে এই যে—'শশাঙ্কা-নীত ব্রাহ্মণগণ বঙ্গাধিপ রাজা বল্লালের গুরু ছিলেন। বল্লাল কান্য-কুব্জাগত ব্রাহ্মণগণের বিদ্যা-ব্রহ্মণ্যে মোহিত হইয়া তাঁহাদিগকে গুরুপদে বরণ ও উচ্চসম্মান প্রদান করেন। আপন গুরুবংশীয়-দিগকে উহাঁদের নিম্নে স্থান ও মর্য্যাদা প্রদানের নিমিত্ত আহ্বান করিয়া পাঠান। কিন্তু গুরুবংশীয়েরা উহাতে আপনাদিগকে অবমা-নিত বোধ করিয়া ক্রোধ-প্রযুক্ত বল্লালের সভায় গমন করেন নাই। ঐরূপ ক্রোধই তাঁহাদের শেষে বিশেষ অনিষ্টকর হইয়াছিল'।

নিম্নে আমরা নদীয়া-বঙ্গ সমাজের কয়েকটি প্রসিদ্ধবংশের বংশ-তালিকা সন্নিবেশিত করিলাম।


কাশ্যপগোত্রীয় বিষ্ণুউপাধ্যায়। ( আদিপুরুষ )
মধুসূদন উপাধ্যায়। ( নিবাস বাসপুর )
ভুবনানন্দ
চক্রপাণি
রামচন্দ্র
জনার্দ্দন ( পিছলিয়া )
সর্ব্বানন্দ
বাণীনাথ
নারায়ণ
গোবিন্দ
মণিরাম ( আড়কান্দী )
দুর্গাচরণ
দেবীচরণ
গঙ্গাধর
কালুরাম
রাজারাম
বলরামসিদ্ধান্ত
গোপীকৃষ্ণ ( প্রতাপপুর )
রাজকৃষ্ণ (গোবিন্দপুর)
গঙ্গাগোবিন্দ
জয়শঙ্কর
শিবশঙ্কর
উমাশঙ্কর


( আদিপুরুষ )
মৌদ্গল্যগোত্রীয় প্রজাপতিমিশ্র।
কমলাকরজ্যোতিষী ( নিবাস নবদ্বীপ )
সুধাকর
হৃষীকেশ
নারায়ণ
পঞ্চাননবিদ্যাবাগীশ
গোপীনাথ
জগন্নাথ
রাজীবলোচনবিদ্যাসাগর
প্রাণবল্লভ
( ১ম পক্ষ
কেশববিশারদ
( ২য় পক্ষ ) ভৃগুরাম


কমললোচনবিদ্যাবিনোদ
জীবু
শতানন্দ (ধরমাঠী)
শ্যামানন্দ(নবদ্বীপ)
কৃষ্ণানন্দ (নবদ্বীপ)
রামলোচন
তিনকড়ি
উমাকান্ত (খালকুলা)
গৌরীকান্ত
বাণীকান্ত
কমলাকান্ত
লক্ষ্মীকান্ত
রামভদ্র
বলভদ্র
পীতাম্বর বিদ্যাবাগীশ
নীলাম্বরবিদ্যারত্ন
শ্রীবিশ্বম্ভরজ্যোতিষার্ণব (নবদ্বীপ)
শ্রীশরচ্চন্দ্রশাস্ত্রী (নবদ্বীপ)
মহামহোপাধ্যায় শ্রীসতীশচন্দ্রবিদ্যাভূষণ এম্, এ, পি, এইচ, ডি, (প্রিন্সিপাল্ কলিকাতা-সংস্কৃতকলেজ্)
শ্রীযতীন্দ্রভূষণ আচার্য্য


( আদিপুরুষ )
ভরদ্বাজগোত্রীয় সুযজ্ঞপাঠক।
বাণীকণ্ঠ বৃহজ্জ্যোষী ( নিবাস শিঙ্গাদ্বাদশী )
ভুবনানন্দ
মঙ্গলানন্দ ( নবদ্বীপ )
ষষ্ঠীপ্রসাদ
লক্ষ্মীকান্ত
হরিপ্রসাদ ( মূলঘর )
রাঘব
রামচরণ
কৃষ্ণজীবন
রামজীবন
জীবরাম
প্রাণকৃষ্ণ
কৃষ্ণরাম
মুকুন্দরাম
শ্যামদেববিদ্যাবাগীশ
গোলোকচন্দ্রবিদ্যাবাচস্পতি
শ্রীকাশীচন্দ্রআচার্য্য

(আদিপুরুষ)

# গর্গগোত্রীয় চক্রপাণিদ্বিবেদী ভট্ট।

হৃদয়ানন্দবিদ্যার্ণব

(নদীয়ার মহারাজের সভাপণ্ডিত ও পঞ্জিকাকারবংশ)

(নিবাস নবদ্বীপ)

- মুকুন্দ
  - যজ্ঞেশ্বর
    - কৃষ্ণকীর্ত্তনিয়া (বাণীবহ)
- বিষ্ণুদাস
  - রাঘব
    - মণিরাম
  - রামভদ্রবিদ্যার্ণব
    - রামরুদ্রবিদ্যানিধি
      - রামকৃষ্ণবিদ্যামণি
        - রামজয়শিরোমণি
          - শ্রীদামবিদ্যাভূষণ
            - তারিণীচরণবিদ্যাবাগীশ

## মৌদ্গল্যগোত্রীয় মানকেতনমজুমদার।

( মুর্সিদাবাদের নবাবের জলপুলিশের কর্ত্তা ) ( মীনকেতনদীয়া )



নদীয়া-বঙ্গ-সমাজের কয়েকটি মাত্র প্রসিদ্ধ বংশের বংশতালিকা প্রদত্ত হইল। বাহুল্যভয়ে বহু প্রসিদ্ধবংশের বিবরণ লিপিবদ্ধ করিতে পারিলাম না। অনুল্লিখিত বংশ সমুহের মধ্যে গোবিন্দ পুরের মাধব উপাধ্যায়ের বংশ, পাঁচ থুপীর মুকুন্দ রাম চক্রবর্ত্তী বংশ, নবদ্বীপের (অধুনা মেঘনার) গৌরীবর চক্রবর্ত্তীর বংশ নবদ্বীপের সুবুদ্ধি শিরোমণির বংশ, গোটপাড়ার ( অধুনা আড়কান্দীর ) পুরুষোত্তম চক্রবর্ত্তি ও দেবীবর চক্রবর্ত্তীরবংশ, মৃগীগাজনার বিষ্ণু দাস উপাধ্যায়ের বংশ, ঝাউদিয়ার জিতামিত্র মিশ্রের বংশ, ডাঁউটিয়ার নয়ন চাঁদপাণ্ডের বংশ, থলসীর জয়কৃষ্ণ উপাধ্যায়েরবংশ এবং নোহাসার ( অধুনা নদীয়া কৃষ্ণ নগরের ) লম্বোদর পাঠকেরবংশ বাথুয়াজানির ভূধর দীক্ষিতের বংশ, আমলসার বিরূপাক্ষ পাঠকের বংশ প্রভৃতি বহু পণ্ডিতবংশ সবিশেষ উল্লেখ যোগ্য। ঐ সকল বংশে বহু বিখ্যাত জ্যোতির্ব্বিদ্ জন্ম গ্রহণ করিয়াছিলেন। অনেকের বাটীতে সংস্কৃত চতুষ্পাঠী ছিল। এখন ও ঐ সকল পণ্ডিতবংশের গ্রহবিপ্রগণ তাঁহাদের পূর্ব্ব পুরুষগণের লব্ধ বঙ্গের রাজা মহারাজ ও ভূম্যধিকারিগণের প্রদত্ত বহু ব্রহ্মোত্তর ও দেবোত্তর ভুমি ভোগ করিতেছেন।

নদীয়া কৃষ্ণনগরের লম্বোদর পাঠকের বংশে মেদিনীপুর কলেজের ভূত পূর্ব্ব প্রিন্সিপাল ৺গঙ্গাধর আচার্য্য মহাশয় কৃষ্ণনগর কলেজের সিনিয়র স্কলার্ ও ইংরেজী ভাষায় কৃত বিদ্য ব্যক্তি ছিলেন। ঐ গ্রামের ভরদ্বাজ গোত্রীয়দের পূর্ব্বপুরুষগণ ও বিলক্ষণ পণ্ডিত ছিলেন এবং তাঁহারা নদীয়ার মহারাজের নিকট ব্রহ্মোত্তর-ভূমি ও সম্মান প্রাপ্ত হইয়াছিলেন। শেষোক্ত বংশের ৺রামচন্দ্র আচার্য্য মহাশয় কৃষ্ণনগর জজ্‌কোর্টের উকিল ও পূজা-জপ-পরায়ণ আস্তিক ব্যক্তি ছিলেন।

## ২। বালি ময়ূরেশ্বর-সমাজ।

গ্রহবিপ্রগণের বালি-ময়ূরেশ্বর সমাজ ও বিশেষ প্রসিদ্ধ। হাওড়া জেলার ভাগীরথীতীরস্থ বালি গ্রাম হইতে বাঁকুড়া জেলার ময়ূরেশ্বর গ্রাম পর্য্যন্ত গ্রহবিপ্র-সম্পদায়ের অনেকে এই সমাজের অন্তর্গত। এই সমাজের গ্রহবিপ্রগণ শাকদ্বীপীয় গ্রহবিপ্র নামে পরিচিত।

পুরাণে কথিত আছে;—একদা দেবর্ষি নারদ শ্রীকৃষ্ণের রাজ ধানী প্রসিদ্ধ দ্বারকানগরীতে আগমন করেন। দেবর্ষিকে দেখিয়া রাজ-সভাস্থ সকলেই উঠিয়া দাঁড়াইল। দ্বারকাধিপ ভগবান্ শ্রীকৃষ্ণের অন্যান্য পুত্রগণ ও গাত্রোত্থান করিয়া ঋষির চরণে প্রণত হইলেন। কিন্তু জাম্ববতীতনয় সাম্ব দেবর্ষির প্রতি কোনই সম্মান প্রদর্শন করিলেন না। উহাতে নারদের হৃদয় ঈর্ষ্যায় জ্বলিয়া উঠিল। তিনি ভগবান্ শ্রীকৃষ্ণকে বিজনে ডাকিয়া বলিলেন;— "ভগবন্ আপনার পুত্র সাম্ব রূপবান্ যুবা, আপনার যুবতী পত্নীরা সর্ব্বদা সাম্বকে কামনা করে"। কিন্তু ভগবান্ দেবর্ষির বাক্যে বিশ্বাস করিলেন না। একদা ভগবান্ দ্বারকাধিপ ষোড়শ সহস্র ভার্য্যার সহিত রৈবতকোদ্যানস্থ সরোবরে জলক্রীড়ায় নিরত আছেন। সাম্ব উদ্যানের দ্বার রক্ষা করিতেছেন। এই অবসরে দেবর্ষি নারদ উপস্থিত। নারদ শ্রীকৃষ্ণকে দেবর্ষির আগমন সংবাদ প্রদানের জন্য অনুরোধ করিলেন। সাম্ব বলিলেন;—ঋষিবর! ক্ষণকাল অপেক্ষা করুন। ক্রীড়া শেষ হইলেই আমি আপনার আগমন বার্ত্তা বিজ্ঞাপন করিতেছি। ইত্যবসরে জলক্রীড়া শেষ হইল, শ্রীকৃষ্ণের যুবতী ভার্য্যাগণ সরোবরতীরে উঠিয়া বস্ত্র পরিবর্ত্তন করিলেন। এমন সময় সাম্ব সেখানে উপস্থিত হইলেন। ঋষি ও তাঁহার পশ্চাতে গিয়া উপস্থিত। রুক্মিণী সত্যভামা এবং

জাম্ববতী ব্যতীত শ্রীকৃষ্ণের সমুদয় ভার্য্যাই সাম্বকে দেখিয়া ঈষৎ চঞ্চল হইয়া উঠিলেন। দেবর্ষি সুযোগ পাইয়া উহা শ্রীকৃষ্ণকে প্রদর্শন করিলেন। দেখিতে দেখিতে সাম্বের সর্ব্বাঙ্গ কুষ্ঠরোগে বিকৃত হইল। সাম্ব নিরুপায় হইয়া ঋষির চরণে পতিত হইলেন।

নারদ বলিলেন,—আরোগ্যদাতা ভগবান্ সূর্য্যের আরাধনা ব্যতীত তোমার এ রোগের উপশম হইবে না। তাহার পর, সাম্ব নারদের উপদেশ অনুসারে সূর্য্য প্রতিমা নির্ম্মাণ করিয়া তাঁহার আরাধনা করিলেন এবং সূর্য্যের কৃপায় অচিরে রোগমুক্ত হইলেন। অনন্তর তিনি পুরোহিত মহর্ষি গৌরমুখকে জিজ্ঞাসা করিলেন—মহর্ষে! ভগবান্ সূর্য্যের পূজার ভার কাহার উপর অর্পণ করা যায়। তিনি বলিলেন "ভগবান্ সূর্য্যকেই জিজ্ঞাসা কর, তিনিই তোমাকে এ বিষয়ে উপদেশ প্রদান করিবেন"। তাহার পর, সাম্ব, ভগবান্ সূর্য্যকে জিজ্ঞাসা করিলে তিনি বলিলেন,—এদেশে যে সকল ব্রাহ্মণ আছেন, তাঁহারা সূর্য্যের উপাসনায় পটু নহেন। অতএব তুমি শাকদ্বীপে যে সকল সূর্য্যোপাসক তেজস্বী বেদজ্ঞ ব্রাহ্মণ আছেন, তাঁহাদিগকে আনয়ন পূর্ব্বক তাঁহাদের দ্বারা আমার আরাধনা কর, তাহা হইলেই আমি সন্তুষ্ট হইব। সাম্ব তৎক্ষণাৎ পিতা শ্রীকৃষ্ণের অনুমতি গ্রহণপূর্ব্বক গরুড়ে আরোহণ করিয়া শাকদ্বীপে উপস্থিত হইলেন। ঐ শাকদ্বীপ কাশ্মীরের উত্তর দিকে অবস্থিত একটি পুণ্যভূমি। ঐ দেশ হইতেই আর্য্যগণ ভারতবর্ষে আগমন করেন। শাকদ্বীপেরবিবরণ মহাভারতে ও সমুদয় পুরাণে বিশেষভাবে বর্ণিত আছে;— মহাভারতে লিখিত আছে;—

জম্বুদ্বীপাৎ পরং যস্মাৎ শাকদ্বীপমিতি শ্রুতম্।
তত্র-পুণ্যা জনপদা চত্বারো লোকসম্মতাঃ॥
মগাশ্চ মশকাশ্চৈব মানসা মন্দগাস্তথা।
মগা ব্রাহ্মণভূয়িষ্ঠা মশকাঃ ক্ষত্রিয়াস্তথা॥
মানসাশ্চ মহারাজ বৈশ্যকর্ম্মোপজীবিনঃ।
সর্ব্বকামসমাযুক্তাঃ শূরা ধর্ম্মার্থ নিশ্চিতাঃ॥
শূদ্রাস্তু মন্দগা নিত্যং পুরুষা ধর্ম্মশীলিনঃ॥

(ভীষ্মপর্ব্ব ১১ শ অধ্যায়)

জম্বুদ্বীপের পরই শাকদ্বীপ। সেখানে চারিটি লোক প্রসিদ্ধ জনপদ আছে। যথা;—মগ মশক মানস এবং মন্দগ। হে রাজন্ মগ বিভাগে স্বকর্ম্ম-নিরত ব্রাহ্মণগণ বাস করেন, মশক বিভাগে ধার্ম্মিক ক্ষত্রিয়গণের বাস, মানসবিভাগে সর্ব্বকামার্থ-প্রদ শূর বৈশ্যগণের বাস এবং মন্দগবিভাগে ধর্ম্মনিরত শূদ্রেরা বাস করে।

সাম্ব শাকদ্বীপে উপস্থিত হইয়া দেখিলেন বেদজ্ঞ তেজস্বী ব্রাহ্মণগণ সূর্য্যমন্দিরে সূর্য্যের উপাসনা ও হোম করিতেছেন। নানা গম্ভীর বাদ্যের সহিত সুমধুর বেদধ্বনি উত্থিত হইতেছে। তিনি ভক্তিভরে ঐ তেজস্বী ব্রাহ্মণগণের চরণে প্রণত হইয়া নিজের অভিপ্রায় ব্যক্ত করিলেন। তাঁহারা প্রসন্নচিত্তে আগমন করিতে সম্মত হইলেন।

অষ্টাদশ কুলানীহ দ্বিজানাং বেদবাদিনাং।
যাস্যন্তি যে ত্বয়া সার্দ্ধং যথা দেবেন ভাষিতম্॥
ততস্তানি দশাষ্টৌচ কুলানীহ সমন্ততঃ।
আরোপ্য গরুড়ং সাম্বস্ত্বরিতঃ পুনরভ্যগাৎ॥ (সাম্বপুরাণ)

সেই ব্রাহ্মণগণ "বলিলেন ভগবান্ সূর্য্যের আদেশ হইয়াছে, অত্রত্য বেদবাদী ব্রাহ্মণগণের অষ্টাদশ কুল তোমার সহিত গমন করিবেন।" সাম্ব তাঁহাদিগকে গরুড়ে আরোহণ করাইয়া অবিলম্বে

প্রত্যাগমন করিলেন। তিনি পঞ্চনদ ( পঞ্জাব ) প্রদেশস্থ চন্দ্রভাগা-তীরে যে মিত্রবন নামক প্রাচীন তীর্থ আছে, ব্রাহ্মণগণকে সেখানে আনয়ন করিলেন (১) এবং তাঁহাদের প্রতি সুবর্ণময়ী সূর্য্যপ্রতিমার পূজার ভার অর্পিত হইল। ব্রাহ্মণেরা সূর্য্যদেবের যথাবিধি পূজা করিয়া সাম্বকে আশীর্ব্বাদ করিলেন। সাম্ব তৎক্ষণাৎ পূর্ব্বের ন্যায় দেহকান্তি লাভ করিলেন। তাহার পর, তিনি ব্রাহ্মণদিগকে পুনঃ পুনঃ প্রণিপাত ও স্তব করিয়া সূর্য্যমন্দিরের পূজার ভার তাঁহাদের হস্তে অর্পণ পূর্ব্বক প্রচুর বিত্ত প্রদান করিয়া পুনরায় দ্বারকায় পিতৃ-সকাশে প্রত্যাবর্ত্তন করিলেন।

ঐ শাকদ্বীপী ব্রাহ্মণগণের এক শাখা মগধ প্রদেশে আগমন করেন। মগব্রাহ্মণগণের ধাম বলিয়াই বেদোক্ত কীকট প্রদেশ মগধ নামে আখ্যাত হয়। যখন সমুদ্রগর্ভোত্থিত বঙ্গদেশের উর্ব্বরা শক্তির সংবাদ প্রচারিত হয়। সেই সময় লোকপূর্ণ মগধ ( বিহার প্রদেশ ) হইতে দলে দলে লোক আসিয়া বাঙ্গালা দেশে বসতি করে। তাঁহাদের সহিত শাকদ্বীপী ব্রাহ্মণগণ পৌরোহিত্য উপ-লক্ষে বাঙ্গালায় আসিয়া বাস করেন। ঐ সকল ব্রাহ্মণই রাঢ় দেশের সাত শত নামক অংশে বাস করিয়া সাতশতী নামে পরি-চিত হন। সাতশতী শব্দই সংস্কৃত সপ্তশতী নামে পরিবর্ত্তিত হইয়াছে। ৯৯৯ শকাব্দে আদিশূরের আহ্বানে কান্যকুব্জাগত ব্রাহ্মণগণ বাঙ্গালাদেশে আসিয়া বসতি স্থাপন করেন। তখন রাজা শশাঙ্ক কর্ত্তৃক আনীত ব্রাহ্মণগণ ও পরে পৌরোহিত্য উপলক্ষে সমাগত ব্রাহ্মণগণ উভয় সম্প্রদায়ই তাঁহাদের প্রভাবে দুর্ব্বল হইয়া

(১) পুরাণে কথিত আছে ;——পুরাকালে স্বয়ং সূর্য্য ঐ স্থানে তপস্যা করিয়াছিলেন।

পড়েন। কান্যকুব্জাগত ব্রাহ্মণগণ এই দুই সম্প্রদায়ের অধিকাংশ কুক্ষিগত করিয়াছেন। যাঁহারা অবশিষ্ট আছেন, তাঁহারা এখন 'গ্রহবিপ্র' নামে পরিচিত(১)গ্রহবিপ্রগণের পৌরোহিত্যের অধিকাংশ নবাগত ব্রাহ্মণগণ কর্ত্তৃক অধিকৃত হওয়ায় এখন ইহারা জ্যোতিঃ-শাস্ত্রের পঠন পাঠন গ্রহযাগ গ্রহস্বস্ত্যয়ন জন্মপত্রিকা নির্ম্মাণ প্রভৃতি পৌরোহিত্যের একাংশ লইয়া জীবিকা নির্ব্বাহ করিতেছেন। বালিময়ূরেশ্বরসমাজের কুলগ্রন্থে লিখিত আছে ;—

পৃথুর্নৃসিংহো বিষ্ণুশ্চ লোকনাথো জনার্দ্দনঃ।
কেশবঃ কৃত্তিবাসশ্চ নারায়ণ-নরোত্তমৌ ॥
দণ্ডপাণির্মহানন্দো দশ বিপ্রাঃ প্রকীর্ত্তিতাঃ।
মধ্যদেশং পরিত্যজ্য গৌড়দেশং সমাগতাঃ ॥
বৃহজ্জ্যোষী কাশপটী ওঝাচার্য্যস্তথৈবচ।
ঘটকঃ পাঠকশ্চৈব মিশ্রোপাধ্যায় এবচ ॥

(কুলানন্দকারিকা)

পৃথু, নৃসিংহ, বিষ্ণু, লোকনাথ, জনার্দ্দন, কেশব, কৃত্তিবাস, নারায়ণ, নরোত্তম, দণ্ডপাণি, মহানন্দ, এই দশটি ব্রাহ্মণ মধ্যদেশ পরিত্যাগ করিয়া গৌড়দেশে সমাগত হন। বৃহজ্জ্যোষী, কাশ-পটী, ওঝা 'আচার্য্য' 'ঘটক' 'পাঠক' 'মিশ্র' উপাধ্যায় এই আটটি তাঁহাদের বংশোপাধি। তাঁহাদের গোত্র যথা ;—কাশ্যপ, শাণ্ডিল্য, গৌতম, মৌদ্গল্য, কৌশিক, ঘৃতকৌশিক পরাশর, আলম্যান, বশিষ্ঠ, জমদগ্নি, কাত্যায়ন, কৌণ্ডিন্য, বাৎস্য, প্রভৃতি। সকলেই সামবেদী কৌথুমী এবং মাধ্যন্দিন শাখাধ্যায়ী। ইঁহা-দের ও আশ্বলায়নগৃহ্যসূত্র অনুসারে বৈদিক ক্রিয়া সম্পাদিত হয়। বালিময়ূরেশ্বর সমাজের দুই চারিটী প্রসিদ্ধ বংশের বংশ তালিকা নিম্নে প্রদত্ত হইল।

## শাণ্ডিল্যগোত্রীয় গোঁসাইদাসরায়। (নিবাস বালি)



## গৌতমগোত্রীয় বিষ্ণু ওঝা।




গোপীকান্ত
ধর্ম্মদাস
গুরুপ্রসাদ
(বেলুড় নিবাসী)
দিগম্বর
রামচন্দ্র আচার্য্য
(বড়লাটের তোষাখানার দেওয়ান)
রাজনারায়ণ
ডাক্তার কামাখ্যানাথ আচার্য্য এল্ এম্ এস্,
(ঢাকা মেডিকাল্ স্কুলের ভূতপূর্ব্ব অধ্যাপক)
শ্রীনাথ
হরিপদ

## ভরদ্বাজগোত্রীয় হরিহরচক্রবর্ত্তী।

(নিবাস গোবিন্দপুর)

- কালিদাস
  - দুর্গাচরণ
    - কবিবল্লভ
    - রাধাকৃষ্ণ
      - মহাদেব
      - হরিদেববিদ্যানিধি (বর্দ্ধমানের মহারাজের জ্যোতির্ব্বিৎসভাপণ্ডিত)
        - রামলোচন ন্যায়বাগীশ
          - মাণিকচন্দ্র
        - সূর্য্যদেব সিদ্ধান্ত
          - অচ্যুতানন্দ বিদ্যাবাগীশ
          - হেমানন্দ
        - রামতনু বিদ্যালঙ্কার
          - পূর্ণানন্দ ন্যায়ভূষণ
        - বৃন্দাবন তর্কভূষণ
    - রামরাম


কালীনাথতর্করত্ন
( মহারাজ যতীন্দ্রমোহ নর
জ্যোতির্ব্বিৎসভাপণ্ডিত
রামেশ্বর ন্যায়রত্ন
সচ্চিদানন্দ
যশোদানন্দ বিদ্যাসাগর
জীবানন্দজ্যোতিঃশেখর
প্রাণানন্দ কবিভূষণ
ধীরানন্দকাব্যনিধি
মঙ্গলানন্দ

বালি ময়ূরেশ্বর সমাজ বহুবিস্তৃত। স্থানাভাবে বহু প্রসিদ্ধ বংশের বংশতালিকা সন্নিবেশিত করিতে পারিলাম না। এ সমাজেও অচ্যুত পঞ্চানন প্রভৃতি অসংখ্য জ্যোতির্ব্বিদ জন্মগ্রহণ করিয়াছিলেন। অনেকে প্রাচীন রাজা ও ভূম্যধিকারিগণের প্রদত্ত ব্রহ্মোত্তর ভূমি ও দেবোত্তর ভূমি ভোগ করিতেছেন। এতদ্ভিন্ন ত্রিবেণীসমাজ, বীরভূম সমাজ, উত্তরবঙ্গ সমাজ, পূর্ব্ববঙ্গ সমাজ প্রভৃতি বহু গ্রহবিপ্রসমাজ আছে। ঐ সকল সমাজে ও বহু পণ্ডিত ব্যক্তি জন্মগ্রহণ করিয়াছেন। স্থানাভাবে ঐ সকল সমাজের বিবরণ লিপিবদ্ধ করিতে পারিলাম না (১)।

শ্রীশরচন্দ্র শাস্ত্রী প্রদত্ত।
সন ১৩১৮ সাল

(১) সপ্তশতী ও শাকদ্বীপী আপাততঃ ভিন্ন ভিন্ন অবস্থায় উপনীত হইলেও মূলে যে উভয়েই এক ছিলেন তদ্বিষয়ে প্রমাণের অভাব নাই। সপ্তশতীরা সামবেদী শাকদ্বীপীরাও সকলেই সামবেদী, সপ্তশতীদের মধ্যে যে কয়টি গোত্র আছে, শাকদ্বীপীদের মধ্যে সে কয়টি গোত্র আছে এবং কয়েকটি অধিকও আছে।——শাকদ্বীপীদের পুর ও সপ্তশতীদের গাঁইতে সম্পূর্ণ মিল আছে। আমরা শাকদ্বীপীও সপ্তশতীরপুর ও গাঁ একত্র উদ্ধৃত করিলাম। যথা;— শাকদ্বীপীরপুর। উল্লার্ক। কুরৈআরি। পিতিআরক। বারআরি। ডিহিক। সরৈআর। সপ্তশতীরগাঁই। উলুক। কোঁচারি। পিতারি। বেড়ু। মহড়ি। সুরাই। ইত্যাদি

## ময়মনসিংহ শাকদ্বীপি গ্রহবিপ্র সমাজ ।

সুপুণ্যে মগধে দেশে বহু ব্রাহ্মণ বেষ্ঠিতে ।
বেদধ্বনি মুখরিতে যজ্ঞধূমসমাযু তে ।
জ্যোতিষাগম বেদান্ত বেদশাস্ত্র বিশারদাঃ ।
বসন্তিস্ম দ্বিজ শ্রেষ্ঠা শাকদ্বীপ সমাগতাঃ ।
ব্রহ্মপূত্র তটবর্ত্তী কদাচিন্নৃপপুঙ্গবঃ ।
পিণ্ডদানাদি কার্য্যার্থং গতবান্ মগধং পুরা ।
কনচিৎ ক্ষৌণী দেবেন তত্রস্থেন জ্যোতির্ব্বিদা ।
গ্রহযজ্ঞ বিধানার্থ মাগমোক্ত বিধানতঃ ।
আদিষ্টো নৃপশার্দ্দুলঃ পুত্রহীনঃ সধার্ম্মিকঃ ।
কিন্তু তত্র গ্রহ যজ্ঞাসমর্থো নরপালকঃ ।
পিণ্ড দানাদি সম্পাদ্য তদা বিধিবিদাম্বরঃ ।
স্বদেশে গ্রহযজ্ঞার্থং জৌতিঃ শাস্ত্র পরায়ণৈঃ ।
জপযজ্ঞাদি কুশলৈর্ন্বভির্ব্রাহ্মণৈঃ সহ
প্রত্যাগত্য যথা শাস্ত্র গ্রহ যজ্ঞ মকারয়ৎ ।
স্বল্পেনৈবতু কালেন মহিষ্যা গর্ভ লক্ষণং ।
বিদিত্বা নৃপতি শ্রেষ্ঠঃ সন্তুষ্টো ব্রাহ্মণান্ প্রতি ।
তত্রৈব স্থাপয়াগাস দত্বা ভূমী ধ্নানিচ ।
বহুভূমী ধ্নং প্রাপ্য নৃপতে ব্রাহ্মণা স্তদা
দার পুত্রান্ সমানীয় নিবসন্তি স্ম তত্রবৈ ।
তোষান্ত দ্বিজ মুখ্যানাং নামগোত্রানিমে শৃণু ।
মুকুন্দ গঙ্গাধর লক্ষ্মী কান্ত
রাজীব বিশ্বেশ্বর রামচন্দ্রাঃ

গোবিন্দ রামামর বিশ্বনাথাঃ
সদার পুত্রা মগধাৎ সমা যযুঃ
মুকুন্দঃ কাশ্যপঃ খ্যাতো গঙ্গাধরশ্চ গৌতমঃ।
লক্ষ্মীকান্তো ভরদ্বাজো রাজীবশ্চ পরাশরঃ।
মৌদ্গল্যো বিশ্বনাথশ্চ শাণ্ডিল্য শ্চামর স্তথা
তেষাস্তু দ্বিজ মুখ্যানাং বংশজা গ্রহ চারকাঃ।
গ্রহাচার্য্য ব্রাহ্মণেতি বিখ্যাতা বঙ্গদেশকে।

কুল পঞ্জিকায় লিখিত আছে বঙ্গদেশীয় কোন রাজা গয়াধামে গদাধরের শ্রীপাদপদ্মে পিণ্ডদানার্থ সমাগত হইয়াছিলেন। তাহার কোন সন্তানাদি ছিল না পিণ্ডদান কার্য্যাদি সম্পন্ন হওয়ার পর তিনি তত্রত্য একজন শাকদ্বীপি বিখ্যাত জ্যোতির্ব্বিদের নিকট তাহার সন্তান না হওয়ার কারণ জিজ্ঞাসা করেন। জ্যোতির্ব্বিদ গণনা করিয়া বলিলেন গ্রহ বৈগুণ্য জন্য তাহার সন্তানাদি হইতেছে না, গ্রহ যজ্ঞ করিলে তাহার সন্তান জন্মিবে। তিনি তথায় গ্রহ যজ্ঞের বন্দোবস্ত করিতে না পারিয়া নিম্নোক্ত নয়টী শাকদ্বীপি ব্রাহ্মণকে গ্রহযজ্ঞ নির্ব্বাহের জন্য সঙ্গে লইয়া আসেন এবং তাহাদিগের দ্বারা যথা বিধানে গ্রহ যজ্ঞ সমাপন করিলে অল্পদিন মধ্যেই রাণীর গর্ভ লক্ষণ প্রকাশ পায়; রাজা গর্ভফল জানিবার জন্য তাহাদিগকে কয়েক মাস তথায় থাকিবার জন্য অনুরোধ করেন। উপযুক্ত সময়ে রাণী একটী সুলক্ষণ পুত্র প্রসব করেন। রাজা ইহাতে গ্রহ যজ্ঞের প্রত্যক্ষ ফল দেখিয়া তাহাদিগের প্রতি অতিশয় সন্তুষ্ট হন এবং প্রচুর ভূসম্পত্তি দান করিয়া সেখানে স্ত্রী পুত্রাদি লইয়া বাস করিতে অনুরোধ করেন। রাজার প্রস্তাবে তাঁহারা সম্মত হইয়া স্ত্রী পুত্রাদি লইয়া আসেন এবং তথায় বাস করিতে আরম্ভ করেন। ক্রমে তাহাদের বংশ বৃদ্ধির সহিত তাঁহারা নানা স্থানে ছড়াইয়া পড়েন, তাঁহারা জ্যোতির্ব্বিদ্যায় ও যাগ যজ্ঞাদিতে পারদর্শী হওয়ায় গ্রহ বিপ্র বা আচার্য্য ব্রাহ্মণ নামে খ্যাত হইয়াছেন। তাহাদের নাম ও গোত্র—

মুকুন্দ, গঙ্গাধর, লক্ষ্মীকান্ত, রাজীব, বিশ্বেশ্বর, রামচন্দ্র, গোবিন্দ রাম, অমর ও বিশ্বনাথ এ নয় জন গ্রহবিপ্র মগধ দেশ হইতে স্ত্রী পুত্র সহ ময়মনসিংহে আসিয়াছিলেন।

মুকুন্দ কাশ্যপ গোত্র, গঙ্গাধর গৌতম, লক্ষ্মীকান্ত ভরদ্বাজ গোত্র, রাজীব পরাশর গোত্র, বিশ্বনাথ মৌদ্গল্য গোত্র, অমর শাণ্ডিল্য গোত্র এবং গোবিন্দ রাম গর্গ গোত্র।

কাশ্যপ গোত্র মুকুন্দরামের বিস্তারিত বংশ পরিচয় নিম্নে দেওয়া গেল। অন্য আট জনের বংশ ময়মনসিংহ নানা স্থানে আছে তন্মধ্যে কয়েকটী স্থানের নাম দেওয়া গেল।

☞ দক্ষিণ সিক, বিশ্বনাথ পুর, হাজরাদি, ব্রাহ্মণখালী, নারায়নদী, বাথুয়াদি, জঙ্গল বাড়ী, দামপাড়া, সুলতান পুর, মঘা, বালী পাড়া, কাশীপুর,সেকান্দনগর, রৌহা, বাগুয়া, মাধোখোলা, বারৈগ্রাম, দত্তগ্রাম, কুড়াটী, কাটাবাড়ীয়া, জাফরাবাদ, গচিহাটা, মৃজাপুর, বাদিয়া, সহস্রাম, কড়িয়াইল, গোবিন্দপুর, খিলপাড়া, উস্থি, দীপেশ্বর, কাঁটাখালী, পুথিপাড়া, বয়লা, চপরই, নাগপুর, পুরাবাড়ীয়া, হোসেনদী, বিরুনীয়া, কয়া, গফরগাও, সিংরাউইল, আচারগ্রাম, চরপাড়া, সোন্দাই, প্রভৃতি নামে অভিহিত।

[illegible] শ্রীযুক্ত হৃদয়চন্দ্র আচার্য্য [illegible]

## মুকুন্দরাম আচার্য্যের বংশ।

- হরিবল্লভ বাচস্পতি
  - বিষ্ণুবল্লভ
    - আনন্দ রাম
    - গোপীবল্লভ বিদ্যানিধি
      - জয়চন্দ্র
        - গৌরমোহন
        - রামমোহন
          - বৈদ্যনাথ (নিরুদ্দেশ)
        - দোলগোবিন্দ
      - দীপচন্দ্র
        - কৃষ্ণরাম
          - হৃদয়চন্দ্র
            - শরচ্চন্দ্র কবিবল্লভ
            - কৈলাস চন্দ্র জ্যোতিষার্ণব *
            - জগৎচন্দ্র ডাক্তার
            - যোগেন্দ্রচন্দ্র
            - হরেন্দ্রচন্দ্র
          - ঈশ্বর
            - বিপিন
            - উমেশ
          - মহেশ
            - খোকা
        - কালীচরণ
          - গোলক
          - সাচনি
        - কালীপ্রসাদ
          - নবীন
        - নবনারায়ণ
          - মহিম
          - গিরিশ
          - সুরেন্দ্র
          - দেবেন্দ্র
        - হরিহর (নিরুদ্দেশ)

## গাঙ্গুলী বংশ।

৯৯৯ সংবতে আদিশূরের পুত্রেষ্টিযজ্ঞে যে পঞ্চমহর্ষি বঙ্গে আগমন করেন তাঁহাদিগেরই একতম সাবর্ণি গোত্রের সৌভরির পুত্র চতুর্ব্বেদাধ্যায়ী বেদগর্ভ মহর্ষি।

বঙ্গদেশে বটগ্রামবাসী (বর্দ্ধমান জিলা বড়গ্রাম) সম্বন্ধনির্ণয় এই পরিশিষ্ট ১৩ পৃঃ দেখ।

ধারাবাহিক ক্রমান্বয়ে অঙ্কপাতদ্বারা অধস্তন বংশ জানা যায়। ১। বেদগর্ভ, ২। বীরব্রত, (কুলপতি) ৩। শোভন ৪। শৌরী ৫। পীতাম্বর ৬। দামোদর ৭। কুলপতি। এই কুলপতি দশ সহস্র শিষ্যকে অন্নাচ্ছাদন দানপূর্ব্বক শিক্ষা দিতেন। ইঁহার পুত্র শিশু, ইনিই বল্লালের নিকট কুলমর্য্যাদা প্রাপ্ত হয়েন। ইনি বেদগর্ভ হইতে অষ্টম।

৯। আয়ুষ্মান্ (আয়ু) ১০। হলধর, ১১। গদাধর, ১২ আয়ু (২য়) ১৩। নিহ্লোবল, ১৪। শিব, আমাটে গ্রামে বাস (কণ্টকদ্বীপ) ১৫। পূরাই (বা পরমেশ্বর) ১৬। ভৈরব। ভৈরবের তিন পুত্র। শ্রীধর, বিশ্বম্ভর ও রাঘব * ইনি সর্ব্বানন্দী মেলগত পর্য্যায় ১৭।

১৭ শ্রীধর পুত্র নীলকণ্ঠ গাঙ্গুলী ১৮। ইহার সময় মেল বন্ধন হয়। ইনি খড়দা মেলের পাল্টী। ১৮। নীলকণ্ঠ সুত শ্রীপতি ১৯। শ্রীপতি সুত রামনাথ ও জানকীনাথ ২০। ২০ রামনাথ সুত রাঘব (২য়) পর্য্যায় ২১। ইহার সহিত ভগীরথ বন্দ্যোর পাল্টী প্রকৃতি সম্বন্ধ। ইনি গেলেগ্রামে বটব্যাল সিদ্ধ শ্রোত্রিয় কন্যা বিবাহ করেন। তাহার পুত্রাদির বাস মাতুলালয়

বেগেগ্রাম। তদ্ধেতুক তদীয় সন্তানগণ বেগের গাঙ্গুলি বলিয়া বিশেষ মান্য ও পরিচিত। রাঘব পুত্র শ্রীকৃষ্ণ ২২। ২৩ রাম-গোবিন্দ। ২৪ রুদ্রবাস। ২৫ রতিরাম। ২৬ গঙ্গাগোবিন্দ। ২৭ রামদুলাল। ২৮ উমাকান্ত। ২৯ ব্রহ্মানন্দ ভারতী।

সর্ব্বানন্দী মেলের রাঘাই থাকে রাঘবের প্রতিপত্তি অতিশয়। তদনুসারে তাঁহার বংশ কীর্ত্তিত হয়। ২য় রাঘব বেদগর্ভ হইতে ১৭শ পর্য্যায় অধস্তন।

১৭ রাঘব। পুত্র যদু, বাণীনাথ, গোপী, রঘুনাথ, লক্ষ্মীনাথ, দেবকীনাথ ১৮। যদু সুত কেশব, রামগোপাল, পাঁচু ও আনন্দীরাম ১৯। রামগোপাল সুত রঘুনাথ ২০। তৎপুত্র রামকান্ত ও রামকুমার ২১। কুচুয়াগ্রাম নিবাসী (বারাসাত) তৎপুত্র দুর্গাচরণ ও ভগবান্ ২২ সাং কুযাড়া, জিলা বর্দ্ধমান। ভগবান পুত্র মধুসূদন (সাং কচুয়া) রামকৃষ্ণ (কুয়াড়া) ২৩। ১৯ আনন্দরাম। তৎপুত্র রাধাকৃষ্ণ ২০। পুত্র রত্নমণি, বামাচরণ ও হরিহর ২১। বামাচরণ সুত হরেকৃষ্ণ, গঙ্গাধর (দীগ্‌ড়া গ্রাম বাসী রমাকান্ত ভঙ্গ) নিশিকান্ত ইহার পুত্রাদি চাঁপাপুকুর নিবাসী ২২। ভগবানের পুত্র ইনি বারদীয় ব্রহ্মচারীর গুরু। ভগবান ২২। তৎপুত্র মধুসূদন, রাজকৃষ্ণ পর্য্যায় ২৩। সাং কচুয়া।

২১ হরিচরণ। পুত্র রমাপতি, জগদ্বল্লভ, শ্বেতপুরবাসী। অনন্তরাম ঘটক (বোড়ার)। বিষ্ণুদেব, নীলকণ্ঠ, উদ্ধব, সিংহেশ্বর এই দুই ব্যক্তির নিবাস সিংটী শিবপুর জিলা হুগলি পর্য্যায় ২২।

২২ রমাপতি পুত্র রামেশ্বর ২৩। অনন্তরাম পুত্র রামদুলাল

২৩। সুত রামনিধি ২৪। সুত রামমোহন ২৫। সুত জয়গোপাল ২৬। তৎপুত বনওয়ারি ২৭।

২৩ রামেশ্বর পুত্র রামগোপাল, রামকিশোর, কৃষ্ণরাম ও আনন্দ ২৪। রামগোপাল সুত রামকুমার ২৫। সুত ভগবান্ ও হারাধন পয়োধর ২৬। ভগবাম পুত্র শ্রীধর ২৭। পুত্র অবিনাশ ২৮। পুত্র হরিদাস ২৯। হারাধন পুত্র চন্দ্র ২৭। তৎসুত শিবলাল ও নবগোপাল ২৮। শিবলাল সুত সত্যহরি ২৯। নবগোপাল সুত রেণুভূষরণ ২৯। ২৬ পয়োধর সুত প্রসন্ন ন্যায়রত্ন, ও প্যারিমোহন প্রসন্ন সুত নারায়ণপদ ২৮। প্যারিমোহন ২৭। সুত নফরচন্দ্র ২৮। ২৪। কৃষ্ণরাম সুত রামনারায়ণ ২৫। তৎসুত কমলাকৃষ্ণ ২৬। তৎসুত ষষ্ঠীধর, শ্যামচাঁদ ২৭। ষষ্ঠীধর সুত উপেন্দ্র, নগেনচন্দ্র ২৮। ২৪। আনন্দ সুত রাধাকৃষ্ণ ২৫। সুত রামচরণ ২৬। সুত দীনমোহন ২৭। সুত নবীনকৃষ্ণ, প্রাণগোপাল ২৮। নবীন সুত বিভূতিভূষণ ২৯। ২৪ রামকিশোর সুত মহেন্দ্র ২৫। * ২৫ রামকৃষ্ণ সুত মাধব ২৬। সুত উদয় নিঃসন্তান ২৭। রামকৃষ্ণের দৌহিত্র রামদয়াল চট্টোপাধ্যায় তৎসুত পঞ্চানন।

২১ হরিচরণ,। ২২ অনন্তরাম, ২৩ রামদুলাল, ২৪ রামনিধি তৎসুত * রামকৃষ্ণ, রামজয়, রামমোহন ২৫। রামজয় সুত কালিকৃষ্ণ ২৬ (বরাহনগর নিবাসী) তৎসুত মহেন্দ্র ও শ্রীশ ২৭।

২৭ মহেন্দ্র সুত মনোময়, নন্দ, গোপাল, রামগোপাল ২৮। ২৫ রামমোহন সুত রামমাধব ও জয়গোপাল ২৬। সুত বনয়ারি ২৭। সুত মুনীন্দ্র, প্রবোধ ২৮। মণীন্দ্র ( পুত্র নবপ্রসূত ) ২৯।

( ধর্ম্মদহ নিবাসী শ্রীবনয়ারি গাঙ্গুলী প্রদত্ত )

## বারেন্দ্র শ্রেণীর কুলীন ব্রাহ্মণ ( লাহিড়ী গোষ্ঠী )

( মূল পুস্তক তৃতীয় সংস্করণের শেষ পৃষ্ঠা দেখ )

২০ কেশব ( নকড়িয়া ) ২১ সুত শ্রীনারায়ণ ওরফে ক্ষেমঙ্কর বা ক্ষেঁকাই ২২। সুত আত্মরাই বা অনন্তরাম, অন্য ৬ জন। অনন্ত ২৩ সুত শ্রীধর ২৪। সুত বাণীনাথ, অন্য ৫ জন। বাণীনাথ ২৫। সুত চতুরানন ও মদন ২৬। সুত চাঁদাই ২৭। মদন সুত রামচন্দ্র, অন্য ৮ জন। রামচন্দ্র সুত অনন্তরাম ২৮ অন্য ৬ জন। অনন্তরাম সুত বাচাই বা বাচস্পতি, অন্য ৪ জন ২৯ বাচাই সুত কৃষ্ণদাস ৩০।

শ্রীচিরসুহৃৎ লাহিড়ী প্রদত্ত।
কৃষ্ণনগর।

---

## মুখুটী কামদেব পণ্ডিত সুত শ্রীধর (২২) প্রমুখ সর্ব্বেশ্বর বংশ।

( ১ম পরিশিষ্ট ১৮৩ হইতে ২০০ পৃষ্ঠা দেখ )

কামদেব পুত্র শ্রীধর, শ্রীকণ্ঠ, অনিরুদ্ধ, মধুসূদন আচার্য্য, ভাস্কর, ভরত, বাণীনাথ, মৃত্যুঞ্জয়, বৈকুণ্ঠ, সুধাকর এবং সুনন্দ এই একাদশ ব্যক্তি। সকলেই পণ্ডিত নামে বিখ্যাত ( পর্য্যায় ২২ )।

শ্রীধর হইতে অধস্তন চারি পুরুষ সর্ব্বেশ্বর ২৬ পুত্র ছকড়িরাম ২৭ পুত্র সদানন্দ, সার্থকরাম ২৮। সার্থকরাম ২৮ পুত্র ভবানীচরণ ২৯ পুত্র জগন্নাথ, কৃষ্ণচন্দ্র, মধুসূদন ৩০।

জগন্নাথ পুত্র ক্ষেত্রমোহন ৩১ পুত্র কৈলাশ ৩২ পুত্র শশী, রাসবিহারী ৩৩। (এই বংশ সর্ব্বানন্দী প্রাপ্ত) নিবাস বিক্রমপুর, জেলা বাঁকুড়া। মধুসূদন ৩০ পুত্র বৈকুণ্ঠ, রামেশ্বর, কালীপদ ৩১। বৈকুণ্ঠ ৩১ পুত্র শরত, চারু ও গোবিন্দ ৩২। কালীপদ ৩১ পুত্র নগেন, জিতেন, ভোলানাথ ৩২ (বিক্রমপুর, বাঁকুড়া)। কৃষ্ণচন্দ্র ৩০ পুত্র নেংটেশ্বর ৩১ পুত্র সুরেশ্বর ৩২ পুত্র অমরেশ্বর (গজেন) ৩৩। (সাং মুণ্টীগ্রাম, জেলা বর্দ্ধমান)।

সদানন্দ ২৮ পুত্র রামচন্দ্র, নীলকণ্ঠ ২৯। রামচন্দ্র ২৯ সুত হরিশ্চন্দ্র ও দোলগোবিন্দ ৩০। হরিশ্চন্দ্র ৩০ সুত উমেশচন্দ্র ও বিনোদীলাল ৩১। উমেশচন্দ্র ৩১ সুত বিভূতিভূষণ, ইন্দুভূষণ, ভূপতিভূষণ, অহিভূষণ ৩২। বিভূতিভূষণ সুত বগলানন্দ ও বিমলানন্দ ৩৩। ইন্দুভূষণ ৩২ সুত তিনকড়ি ৩৩। বিনোদী-লাল ৩১ সুত তারাপদ ৩২।

দোলগোবিন্দ ৩০ সুত সারদাপ্রসাদ ৩১ সুত শশী, ভগবান, দুর্গাদাস ও বিধুভূষণ ৩২। ভগবান ৩২ সুত নবীন, গোপীনাথ, ষোড়শীনাথ ও মদনমোহন ৩৩। নবীন ৩৩ সুত কৃপানাথ ৩৪। দুর্গাদাস ৩২ সুত ভোলানাথ, শম্ভুনাথ ও পঞ্চানন ৩৩। (ইহাঁরা বীরভূম জেলার সন্ধ্যাজোল গ্রামবাসী)।

(জেলা নদীয়া, ধর্ম্মদা নিবাসী শ্রীমন্মথনাথ চট্টোপাধ্যায় প্রদত্ত)।

# বন্দ্য ( সাগরদিয়া ) ভগীরথ প্রমুখ দেবানন্দ ( ২০ ) বংশ।

শাণ্ডিল্য গোত্রীয় ভট্টনারায়ণ হইতে ভগীরথ * অধস্তন ১৯ পুরুষ। ভগীরথ পুত্র দেবানন্দ, মনোহর, জিতামিশ্র, শ্রীমন্ত, শ্রীপতি ( ২০ )। দেবানন্দ (২০) পুত্র শ্রীকৃষ্ণ ভট্টাচার্য্য, গঙ্গানন্দ ভট্টাচার্য্য ও রামশরণ ২১। শ্রীকৃষ্ণ ভট্টাচার্য্য ২১ পুত্র রঘুনাথ ২২ পুত্র হরিবল্লভ, রমাবল্লভ ( রামমোহন ) ২৩। হরিবল্লভ ২৩ পুত্র গোবিন্দ, রামকৃষ্ণ, রামনারায়ণ, রামজীবন, মধুসূদন ও বানেশ্বর ২৪। গোবিন্দ ২৪ পুত্র মহাদেব, রূপনারায়ণ, বাসুদেব ও কৃষ্ণদেব ২৫।

রমাবল্লভ ( রামমোহন ) ২৩ পুত্র শিবরাম, ছকড়ি, রামেশ্বর, রত্নেশ্বর ২৪। শিবরাম ২৪ পুত্র মদন, যাদু ( বদন ) ও রাজীব ২৫। রাজীব পুত্র রঘুরাম, কৃষ্ণরাম ২৬। রঘুরাম ২৬ পুত্র আনন্দীরাম ২৭ পুত্র রামসুন্দর ও শম্ভুরাম ২৮। রামসুন্দর পুত্র দর্পনারায়ণ, দেবনারায়ণ ও রামধন ২৯। দর্পনারায়ণ পুত্র ভৈরবচন্দ্র, হরিশ্চন্দ্র ও গোবিন্দচন্দ্র ৩০ সাং আকাইপুর, পূর্ব্বদেশ। ভৈরবচন্দ্র পুত্র রমেশচন্দ্র ৩১ সাং ব্যাঙ্গাই।

দেবানন্দ বন্দের ২য় পুত্র গঙ্গানন্দ ভট্টাচার্য্য ( সর্ব্বানন্দী মেল ) ২১ পুত্র ভবানীদাস, রতিনাথ, কাশীনাথ ২২। রতিনাথ

---

* ভট্টনারায়ণ ১ আদিবরাহ ২ বৈনতেয় ৩ সুবুদ্ধি ৪ বিবুধের ৫ গুক্রি ( গুহ ) ৬ গঙ্গাধর ৭ সুহাস ৮ শকুনি ৯ মহেশ্বর ১০ মহাদেব ১১ দুর্ব্বলী ১২ হরি ( সোগরদিয়া, সাগরদ্বীপে বাস হেতু ) ১৩ উদয়ন ১৪ মাধব ১৫ বিষ্ণু ১৬ সদানন্দ ১৭ গঙ্গাধর ১৮ ভগীরথ ১৯।

পুত্র রামগোপাল, রামনারায়ণ, মহেশ, রামকেশব ন্যায়লঙ্কার, রামগোবিন্দ, রামদেব ২৩। রামকেশব ন্যায়লঙ্কার পুত্র রামনাথ, শিবরাম, গঙ্গারাম, শুকদেব, রামজীবন, বলরাম, বানেশ্বর ২৪।

মদন ২৫ সুত জয়নারায়ণ বন্দ্যোপাধ্যায় ২৬ সাং মুণ্টীগ্রাম, জেলা বর্দ্ধমান। জয়নারায়ণ ২৬ পুত্র রুদ্রকণ্ঠ ও সীতাকণ্ঠ ২৭। সীতাকণ্ঠ পুত্র অঘোরনাথ ২৮ পুত্র যতীন্দ্র, হরকালী ও অরুণ ২৯।

রুদ্রকণ্ঠ বন্দ্যোপাধ্যায় ২৭ (সাং মুণ্টী, জেলা বর্দ্ধমান) ইহাঁর পুত্র সন্তান নাই কেবলমাত্র তিন কন্যা, তন্মধ্যে প্রথমা ও দ্বিতীয়া কন্যা বিধবা এবং পুত্র সন্তান হীনা। কনিষ্ঠা কন্যা পরমধার্ম্মিকা, সুশীলা, দেব-দ্বিজ-ভক্তিপরায়ণা শ্রীমতী কুমেদকামিনী দেবী ইনি বঙ্গদেশের প্রায় অধিকাংশ তীর্থই দর্শন করিয়াছেন। (অবসথী গঙ্গানন্দ চট্ট সন্তান, জেলা নদীয়া, ধর্ম্মদা গ্রামবাসী শ্রীযুক্ত কালিদাস চট্টোপাধ্যায় মহাশয় উক্ত কুমেদকামিনী দেবীকে বিবাহ করেন) ইহার তিন পুত্র বিভূতিভূষণ, মন্মথনাথ, হৃষীকেশ।

(জেলা নদীয়া, ধর্ম্মদা নিবাসী শ্রীমন্মথনাথ চট্টোপাধ্যায় প্রদত্ত)।

---

শাণ্ডিল্য গোত্র ভট্টনারায়ণ প্রমুখ

# সেয়ুকগ্রামী বংশ।

## নদীয়া জিলার রুইথনপুরের অধিকারী গোষ্ঠী।

সম্বন্ধনির্ণয় মূল পুস্তক ৩য় সংস্করণ ৬০৪।৬ পৃঃ।

নদীয়া জিলার চুয়াডাঙ্গা সবডিভিসনের অন্তর্গত রুইথনরেরপু

সেয়ুকগ্রামী শ্রোত্রিয়গণ শাণ্ডিল্য গোত্র ভট্টনারায়ণের সন্তান। ইহাঁরা অধিকারী সংজ্ঞায় অভিহিত। এই বংশ নানাবিধ সৎক্রিয়া দান ধ্যান এবং প্রসিদ্ধ কুলীনগণের মাতামহ বংশ বলিয়া বিখ্যাত।

বর্দ্ধমান বিভাগেরও প্রায় সকল জিলাতেই সেয়ুকগ্রামী শ্রোত্রিয় দেখা যায়, তন্মধ্যে হুগলি জিলায় ইলছোবা, হরালদাস-পুর, আকনামেড়ে, দশঘরার নিকট মহরমপুর এবং বর্দ্ধমান জিলায় কুলীন প্রায়, জোগ্রাম ও কেওটাড়ায় অনেক সেয়ুকগ্রামী শ্রোত্রিয়ের বাস, তাঁহাদেরও কুলক্রিয়া বিদ্যমান আছে।

এখানে নদীয়া জিলার রুইথনপুরের "শাণ্ডিল্য গোত্র সেয়ুক-গ্রামী বংশের একদেশ" সংশোধন করিয়া দেওয়া গেল :—(১) রঘুদেব তৎপুত্র রামনারায়ণ (২) তৎপুত্র ব্রজকিশোর (৩) ব্রজকিশোর সুত বঙ্কুবিহারী, গোকুল, গদাধর ও ধরণী-ধর (৪)। মূল পুস্তক ৬০৫ পৃঃ ৫ পংক্তি গঙ্গাধর (৪) স্থলে গদাধর (৪) হইবে। ১১ পং (৬) নবীন সুত পঞ্চানন (৭) হইবে। ১৬ পং (৮) নীলমণি সুত (৯) ভোলানাথ স্থলে ভবানীপদ এবং শিবনাথ ও বৈদ্যনাথ (৯) হইবে। ১৭ পং (৮) শরৎ সুত পাঁচু ৯। হইবে। ২১ পং (৭) রাজেন্দ্র সুত—নাম অজ্ঞাত ৮। ২২ পং ধরণীধরের ৮ পুত্রের স্থলে ৭ পুত্র হইবে। (৪) ধরণীধরের সাত পুত্র। যথা—ফকিরচাঁদ, রামচন্দ্র, গুরুপ্রসাদ, হরিপ্রসাদ, প্রাণকৃষ্ণ, হারাধন ও জীবনকৃষ্ণ ৫। ৬০৬ পৃঃ ২ পং (৫) হারাধনের পুত্র কৈলাস, উমেশ, পূর্ণচন্দ্র ও অন্নদাপ্রসাদ (ডাকনাম ভোলানাথ) ৬। হইবে। ৩ পং (৬)

পূর্ণচন্দ্র সুত সুরেন্দ্র, (ভগ্নী বিবাহ কানাই ছোট ঠাকুর বংশীয় নারাণচন্দ্র সহিত) মহেন্দ্র, যতীন্দ্র, আনন্দগোপাল, রামগোপাল ও শ্রীগোপাল ৭। হইবে। সুরেন্দ্র সুত শৈলেন্দ্র ৮। কন্যা সরোজকুমারী দেবী। ৫ পং (৫) ফকির স্থলে ফকিরচাঁদ ৫। হইবে। ৯ পং (৭) ত্রিলোচন পুত্র ফণীভূষণ, ননিভূষণ ও ৮। হইবে। (৮) ফণীভূষণ সুত অরবিন্দ ৯। ১৪ পং (৭) রাধিকাপ্রসাদ সুত অভয়পদ ৮। (৭) বিষ্ণুপদ সুত শিবপদ ৮।

(শ্রীসুরেন্দ্রনাথ অধিকারী প্রদত্ত)

## কানাই ছোট ঠাকুর বংশের একদেশ।

(গোবর্দ্ধন উলা হইতে আঁটপুর গ্রামে বাস করেন জেলা হুগলী)

গোবর্দ্ধন ২৯ পুত্র গৌরমোহন ৩০ পুত্র ঈশ্বরচন্দ্র ৩১ পুত্র ভবানিচরণ ৩২ পুত্র নারাণ (৩৩ নং বসুপাড়া লেন, কলিকাতা) ৩৩ পুত্র নগেন্দ্র, নরেন্দ্র, নৃপেন্দ্র ৩৪।

---

# সাগরদিয়া বন্দ্যোপাধ্যায়।

## ফুলে মেলের বিষ্ণু ঠাকুরের পাল্টী।

সম্বন্ধনির্ণয় ১ম পরিশিষ্ট ৩ পৃঃ।

২৩—বন্দ্য জয়রাম চক্রবর্ত্তীর সন্তান রঘুরাম চক্রবর্ত্তী ২৪। পুত্র দুর্গারাম চক্রবর্ত্তী ২৫। পৌত্র কালীনাথ ২৬। প্রপৌত্র গুরুপ্রসাদ ২৭। বৃদ্ধ প্রপৌত্র জানকীনাথ ২৮। অতিবৃদ্ধ প্রপৌত্র

হরনাথ ২৯। বৃদ্ধাতিবৃদ্ধ প্রপৌত্র পরেশনাথ ৩০। মনসারাম ও মনোরঞ্জন ৩১।

৩০। পরেশনাথের দুই পুত্র তারালাল ও দ্বিজেন্দ্রলাল ৩১ ইহারা দুই সহোদর ফুলে বেলগড়িয়া নিবাসী বিষ্ণু ঠাকুর প্রমুখ কৃষ্ণজীবনের ধারার সিদ্ধেশ্বর মুখোপাধ্যায়ের দৌহিত্র! পরেশ-নাথ ও মনসারাম সিদ্ধেশ্বর মুখোপাধ্যায়ের জামাতা। জ্যেষ্ঠা পরেশনাথ-পত্নী, কনিষ্ঠা মনসারামের সহধর্ম্মিনী।

(সিদ্ধেশ্বরের পরিচয়—সম্বন্ধনির্ণয় মূলপুস্তক ৩য় সংস্করণ ৫০২ পৃঃ)

---

## মুং ফুং ২৭ বলরাম ঠাকুরের একদেশ।

( ১ম পরিশিষ্ট ৮০, ৮১ পৃষ্ঠা দেখ )

রঘুনন্দন ২৮ পুত্র জগন্নাথ ২৯ পুত্র নৃসিংহ ৩০ পুত্র রামহরি ৩১ পুত্র মূলুকচাঁদ ৩২ পুত্র পূর্ণচন্দ্র ৩৩ পুত্র গঙ্গাচরণ ৩৪ ( জয়নগর গ্রামে ভঙ্গ ) পুত্র মণীন্দ্র, ফণীন্দ্র, মন্মথ ৩৫ দেবেন্দ্র ( স্বভাব ) ৩৪ পুত্র নৃপেন্দ্র ৩৫।

## মুং ফুং গঙ্গাধর ঠাকুরের একদেশ।

( ৬৭ পাতা দেখ )

গঙ্গাধর প্রমুখ হৃদয়রাম ৩০ পুত্র ভবানিশঙ্কর ৩১ পুত্র ভৈরব-চন্দ্র ৩২ পুত্র দুর্গাদাস ( খরদহ কানাই গোস্বামীর কন্যার বিবাহে বীরভদ্রী ) পরমানন্দ, ( জগন্মোহন ) ৩৩ ( কলিকাতা সূর্য্যকুমার ঠাকুরের কন্যা বিবাহে পিরালি দোষ ) দুর্গাদাস সুত ক্ষেত্র ৩৪।

পরমানন্দ সুত রাজা দক্ষিণারঞ্জন, বিশ্বরঞ্জন, নিরঞ্জন রায় বাহাদুর কালিকারঞ্জন সর্ব্বরঞ্জন, ৩৫ সুত চিত্তরঞ্জন ৩৬। বিশ্বরঞ্জন সুত বিভূ ৩৬। নিরঞ্জন সুত নিত্যরঞ্জন, নৃসিংহরঞ্জন ৩৬। নিত্যরঞ্জন সুত নিখিলরঞ্জন ৩৭।

## বাৎস্য গোত্র—বারেন্দ্র ব্রাহ্মণ।

### সিদ্ধ পুরুষ মহাত্মা জটিয়া যাদু সান্যালের বংশ।

সুধানিধি সুত ছান্দড় ও ধরাধর ১। ধরা সুত বেদ ওঝা ২। সিদ্ধিওঝা ৩। চতুর্ব্বেদ আচার্য্য (বারেন্দ্র), দামোদর (রাঢ়ী) ৪। চাতুর্ব্বেদ সুত হরিহর (কুড়মুরিয়াল্), লক্ষ্মীধর (সান্যাল), জয়মান মিশ্র (ভীম কালিয়াই), শশীধর (কামদেব কালিয়াই), শক্তিধর, (তালডী) ও দিবাকর (ডাড়িয়াল্) ৫। লক্ষ্মীধর সুত বর্দ্ধমান মিশ্র, বিশ্বম্ভর ও বিশ্বপতি ৬। বর্দ্ধমান সুত বাসুদেব আচার্য্য ৭। মেধাতিথি ৮। নরসিংহ, হিরণ্য, জয়দেব, সুকদেব, পুরদেব ৯। নরসিংহ সুত মহেশ্বর, গিরীশ্বর, সোমেশ্বর, গোপাল আচার্য্য ও মুরারি পাঠক ১০। মহেশ্বর সুত বাপি ১১। ভূতাত্মক ১২। বেত্ত, সিকাই ও দামাই ১৩। সিকাই সুত কানাই মিশ্র, পিয়াই, পুরাই, বৈকুণ্ঠই, অচ্যুতাই, মহাই, বলাই (ছষরিয়া), শঙ্কর মিশ্র (একাবতে দোষ প্রাপ্ত) ১৪। কানাই সুত মহীয়াই, বাসুয়াই, বলাই, বামাই ১৫। মহী সুত ঈশাই, দিবাই প্রভৃতিতের পুত্র এগারজন অধোগতি প্রাপ্ত ১৬।

দিবাই সুত কেশাই, মনাই ও অর্জ্জুন মিশ্র ১৭। অর্জ্জুন পুত্র অনন্ত, দনাই, চতুর্ভুজ, দ্বিতীয় পক্ষে জগাই, নারায়ণ, সত্যবান মাধব ও সুলোচন ১৮। সত্য সুত অনিরুদ্ধ ১৯। ব্যাস ২০। শ্রীনিবাস, শ্রীধর, দ্বিতীয় পক্ষে রাম পাঠক ২১। শ্রীনিবাস সুত পরমেশ্বর ২২। পুষ্পকেতন ও মীনকেতন ২৩। পুষ্প সুত জটীয়াযাদু (কুলভঙ্গ আঢা) ২৪। তৎসুত গঙ্গাহরি, গঙ্গানারায়ণ, চণ্ডীদাস, নারায়ণগুরু, প্রসাদগুরু ২৫।

গঙ্গাহরি সুত রমাকান্ত ও গৌরীকান্ত ২৬। রমা সুত যাদবেন্দ্র বিদ্যালঙ্কার ও রামভদ্র ২৭। যাদবেন্দ্র সুত নীলকণ্ঠ, রুদ্র ন্যায়ালঙ্কার, মুকুন্দ ও কৃষ্ণজীবন ন্যায়বাগীশ ২৮। রুদ্র সুত গোপী ২৯। কৃষ্ণজীবন সুত গোকুল ও তিতুরাম তর্কপঞ্চানন ২৯। তিতু সুত কাশীনাথ, বৈদ্যনাথ, ভোলানাথ বিদ্যাবাগীশ ও বিশ্বনাথ ৩০। কাশী সুত রামদাস ৩১। তৎসুত ঈশান ও শিবচন্দ্র ৩২। শিব সুত রাখালদাস ৩৩। বৈদ্য সুত দুর্গা ৩১। ভোলানাথ সুত আদিত্য, ভর্গচন্দ্র ও মাধবচন্দ্র ৩১। ভর্গ সুত তারাপ্রসন্ন চূড়ামণি ৩২। মাধব সুত তারাবিলাস ৩২। তৎপুত্র যোগেশ, ক্ষিতিশ, দ্বিতীয় পক্ষে ননীগোপাল ও সতীশচন্দ্র ৩৩। রামভদ্র সুত কৃষ্ণদেব ২৮। অযোধ্যারাম ২৯। রামকিশোর ও দ্বিঃ পঃ কেবলরাম ৩০।

গৌরীকান্ত পুত্র বলরাম, জয়রাম ও রামকানাই ২৭। জয় পুত্র ভবানী ২৮। তৎপুত্র গণেশ ২৯। তৎপুত্র বিশ্বনাথ ও অম্বিকানাথ ৩০। বিশ্বনাথ পুত্র হরিনাথ ও রামনাথ ৩১। হরি পুত্র জীতেন্দ্রনাথ ও জ্ঞানেন্দ্রনাথ ৩২।

রামকানাই পুত্র রামহরি ২৮। তৎপুত্র রামদুলাল ২৯।

তৎপুত্র রামকুমার (শান্তিপুর বাসী) পত্নী কমলা দেবী ৩০। তৎপুত্র কৃষ্ণকিশোর, চন্দ্রশেখর ও নবকুমার ৩১। কৃষ্ণ পত্নী ভগবতী দেবী পুত্র হরিমোহন ও কন্যা শ্যামাসুন্দরী দেবী (তদীয় স্বামী শ্রীরাম মৈত্র) ৩২। হরিমোহন পত্নী প্রসন্নময়ী দেবীর পুত্র কিশোরীমোহন, প্যারীমোহন Vice-Chairman Santipur Municipality ও নলিনীমোহন সান্যাল, এম, এ, Additional Inspector of Schools, Burdwan Division ৩৩। কিশোরী পত্নী গিরিজায়া পুত্র মনোমোহন, মোহিনীমোহন ও শ্রীমোহন ৩৪। মনোমোহন পুত্র মনীন্দ্র ও অবনী ৩৫। মোহিনীমোহন পুত্র বিশ্বমোহন জ্যোতিঃপ্রকাশ ও পুষ্পমালা ৩৫। শ্রীমোহন কন্যা বীনাপাণি ৩৫। প্যারীমোহনের দুই পত্নী প্রথমার নাম সাতকড়ী দেবী দ্বিতীয়ার নাম বিনোদা দেবী। দেবেন্দ্রনাথ রায়ের সহিত প্যারীমোহনের প্রথম পক্ষের কন্যা চিন্ময়ী দেবীর বিবাহ হয়। দ্বিতীয় পক্ষের পুত্র সচ্চিদানন্দ সান্যাল বি, এ ৩৪। নলিনীমোহনের পত্নীর নাম সদাপূর্ণা দেবী পুত্র মনসিজ বিনায়ক ও গণেশ ৩১। ও পাঁচ কন্যা শরৎকুমারী, ক্ষীরোদবালা, মনোরমা ও তুষারবাসিনী।

গঙ্গানারায়ণ পুত্র রামেশ্বর ও প্রাণেশ্বর ২৬। প্রাণেশ্বর পুত্র রামকান্ত (মহৎপুর) ২৭। তৎপুত্র কৃষ্ণদেব ও গোকুল ২৮। কৃষ্ণ পুত্র গঙ্গাধর ২৯। তৎপুত্র পীতাম্বর (মহৎপুর), দ্বিতীয় পক্ষে দীগম্বর, নীলাম্বর ও দুর্গাবর ৩০। পীতাম্বর পুত্র গোপাল, মধুসূদন ও প্রসন্ন ৩১। গোপাল পুত্র অবিনাশ ৩২। মধু পুত্র পাঁচু ৩২। প্রসন্ন পুত্র সত্য ৩২। দীগম্বর (শ্রীমন্তপুর বাসী) পুত্র ঠাকুরদাস ও গুরুদাস ৩১। ঠাকুর পুত্র ননী ৩২। গুরুদাস

পুত্র নিরঞ্জন ৩২। নীলাম্বর পুত্র ভুবন ৩১। তৎপুত্র প্রবোধ (শান্তিপুর বাসী)। গোকুল পুত্র কালীপ্রসাদ ২৯। তৎপুত্র জয়গোবিন্দ ৩০। তৎপুত্র মদন, কৈলাশ, যজ্ঞেশ্বর, ঈশ্বর ও শশিভূষণ ৩১। মদন পুত্র রজনী ৩২। শশি পুত্র বংশিধর ৩২।

চণ্ডীদাস পুত্র ভবানীদাস ২৬। তৎপুত্র অভিরাম ২৭। তৎপুত্র রামজীবন, দ্বিতীয় পক্ষে অযোধ্যারাম (মালঙ্গ পাড়া) ও জগন্নাথ ২৮। রামজীবন পুত্র গোপাল ২৯। রঘুরাম ৩০। গৌরী (সাং বুঁইচা) ৩১। কালী ও লালচাঁদ ৩২। কালী পুত্র কেদার ৩৩। লালচাঁদ পুত্র গিরীশ (ঘুর্ণী) ৩৩। গিরীশ পুত্র হরি ও বিধুভূষণ ৩৪। বিধুর তিন পুত্র ৩৫।

অযোধ্যা পুত্র গৌর ও শম্ভু ২৯। গৌর পুত্র নীলকমল ও লক্ষ্মীনারায়ণ ৩০। নীলকমল পুত্র কেদার ৩১। লক্ষ্মী পুত্র বরদা ও বামাচরণ ৩১। বামা পুত্র হরিবিলাস ৩২।

জগন্নাথ পুত্র রামনারায়ণ ২৯। তৎপুত্র রামনিধি (শান্তিপুর বাসী) ৩০। তৎপুত্র রামধন ও রামতনু ৩১। রামধন পুত্র তারকদাস ও দুর্গাদাস ৩২। দুর্গা পুত্র উমেশ, আনন্দগোপাল, হরিচরণ ও বেণীমাধব ৩৩। উমেশ পুত্র সত্য, ক্ষেত্রগোপাপ ও যোগেন্দ্র ৩৪। বেণী পুত্র প্রফুল্ল, ধরেন্দ্র ও সুরেন্দ্র ৩৪।

## শান্তিপুর নিবাসী চৈতল বংশ।

সম্বন্ধনির্ণয় মূল পুস্তক ৩য় সংস্করণ ৪৫১ পৃঃ দেখ।

(চৈতলবংশ ১ম পরিশিষ্ট ২৩৭)

চট্ট রঘুরাম ২৩। পুত্র কালীশঙ্কর ২৪। কালীশঙ্কর পুত্র হরভক্ত রামচন্দ্র, কমলাকান্ত ২৫। হরভক্ত পুত্র গিরিশ ২৬। পুত্র

বিষ্ণুচন্দ্র ও তিনকড়ি ২৭। বিষ্ণুপুত্র গোপাল ও হেমচন্দ্র ২৮। গোপালপুত্র রামচন্দ্র ২৯।

২৭ তিনকড়ি পুত্র হরিপদ ২৮। হরিপদ পুত্র মদনমোহন ২৯। হরিপদ ভঙ্গ ও পরিহাল মেলগত।

চৈতন ত্রৈলোক্যনাথ ২৭। সর্ব্বানন্দী ভাবপ্রাপ্ত তৎপুত্র দুর্গাদাস, বিশ্বেশ্বর ও ক্ষীরোদ ২৮।

২৪ কালীশঙ্কর পুত্র রামচন্দ্র ২৫। পুত্র হরনাথ ২৬। তৎপুত্র বিশ্বম্ভর ও ঈশান ২৭ নিঃসন্তান।

## বৈদ্যের বিষয়

স্থানাদোষাদ্রাজদোষাত্তথা সম্বন্ধদোষতঃ।
সিদ্ধবংশোদ্ভবা যে যে সাধ্যভাবমুপাগতাঃ॥
তথা কষ্টত্বমাপন্নাস্তানত্র প্রবিচক্ষ্মহে।
গুপ্তবংশে মহৎ স্বল্পাবুভাবপ্যধিকারিণৌ।
তথৈব ভ্রাতরঃ সপ্ত ধন্বন্তরি কুলোদ্ভবাঃ॥
গয়িসেনোঽঙ্কসেনশ্চ ভসেনো মীনসেনকঃ।
স্বর্ণপীঠশ্চ পঞ্চৈতে শক্তিগোত্র সমুদ্ভবাঃ॥
বল্লালস্তান্নদোষেণ কষ্টসাধ্যত্বমাগতাঃ॥

কবিকণ্ঠহার কৃত সদ্বৈদ্য কুলপঞ্জিকা।

## কতকাল কৈবর্ত্তের জল আচরণীয় হইয়াছে তাহার প্রমাণ।

( সম্বন্ধনির্ণয় ৩য় সং ১৯০ পৃঃ এবং ১ম পরিশিষ্ট ৩৮১ পৃঃ দেখ )

ধনঞ্জয় কৃত জাতিমালায় যাহা লিখিত আছে তাহা এই,—

পদ্মিনী গ্রহণেনৈব বিবাদঃ সুতস্তাতয়োঃ।
তেন বৈগ্যোদ্বিধাভূতঃ শূদ্রবল্লক্ষ্মণস্তচ।
অতঃক্রুদ্ধো মহারাজঃ লক্ষ্মণং প্রতিদারুণং।
কোপেনাহ বল্লালো পুত্র ত্বং জহি রাজ্যকং।
পশ্চাদাজ্ঞা পয়ামাস মন্ত্রি ত্বং বধ পুত্রকং।
( মন্ত্রিণা বধ সাধনং ) পাঠান্তরং।
পিতুরাজ্ঞাং সমাকর্ণ্য সদ্যস্তত্যাজ স্বালয়ং।
নির্ব্বেদেন স্নুষা রাত্রিং ক্ষপয়ামাস দুঃখিতা।
শিবপ্রাসাদ মূষায়াং গত্বা তত্র লিলেখ সা।
"পতত্যবিরতং বারি নৃত্যন্তি শিখিনো মুদা।
অদ্য কান্তঃ কৃতান্তো বা দুঃখস্যান্তং করিষ্যতি।"
নিত্য কর্ম্মণি রাজানু জগাম শিবমন্দিরং।
শ্লোকং দদর্শ তত্রস্থং স হৃদ্বিদারকং স্বকং।
চিত্তোন্মাদকরৈঃ লেখ্যৈঃ নৃপঃ সম্মূর্চ্ছিতোঽভবৎ।
হৃদ্বিদারকলেখ্যেন কো ন সম্মূর্চ্ছিতো ভবেৎ।
সংজ্ঞাং লব্ধাথ বল্লালো মনসি পর্য্যতপ্যত।
লব্ধসংজ্ঞ স্ততোরাজা প্রাহচ মন্ত্রিণং পুনঃ।
যো হি দর্শয়িতুং শক্যঃ সদ্যঃ পুত্রং মমাগ্রতঃ।
পূরয়িষ্যামহং নূনং প্রার্থনং তদভীপ্সিতং।

দর্শয়িষ্যতি পুত্রং যঃ কল্যং মজ্জীবনায় সঃ।
প্রাপ্স্যতি বস্তুভূমিঞ্চ তদভিলষিতং শুভং॥

পাঠান্তরং।

নবদ্বীপস্য পূর্ব্বস্যাং যোগিনীদহ ঈরিতঃ।
দিনগম্যপথি গ্রামঃ সমৃদ্ধিসংযুতঃ ক্ষিতৌ॥
তত্র সূর্য্য ইতি খ্যাতো জাত্যা নৌকর্ম্ম জীবিকঃ।
স কৈবর্ত্ত ইতি খ্যাত স্তুভব্যো বিনয়ান্বিতঃ॥
স নবা কেবলং শিষ্টো নাবিকেষ্বপি নায়কঃ।
তেন সূর্য্যোদয়াৎ পূর্ব্বং সুতঃ প্রদর্শিতো নৃপং॥
লক্ষণং দর্শয়ামাস প্রভাতে পিতৃসন্নিধৌ।

পাঠান্তরং।

আত্তসুতেন হর্ষাদ্ধি রাজ্ঞোক্তঃ সোঽন্নু কেবলং।
গৃহীত্বা স সুতং তস্মদ্ধর্ষেণোবাচ তত্তদা॥

পাঠান্তরং।

মম প্রিয়তরং নান্যৎ মন্নিত্বৎ প্রার্থনং বিনা।
রাজ্যঞ্চ বস্তু সর্ব্বস্বং স্বেচ্ছয়া তত্ত্বয়োচ্যতাং॥
পুত্রপ্রদর্শনে নৈব দত্তং মজ্জীবনং ত্বয়া।
অতস্ত্বদিপ্সিতং ব্রূহি ময়া দেয়ং ন সংশয়ং॥

ধীবর উবাচ।

বিনয়েনাহ রাজানং যাচেঽহং ত্বৎপ্রসন্নতাং।
সূর্য্যস্য বচনং শ্রুত্বা রাজা পপ্রচ্ছ তং পুনঃ॥
নিঃশঙ্কেন ব্রূহি দ্রব্যং দেয়ং যত্ত্বদভীপ্সিতং।
যৈস্ত্বাং তুষ্টোভবিষ্যামি পুত্রদর্শন নিষ্ক্রয়ৈঃ॥

ধীবর উবাচ।

জীবনং প্রাপ্তুমিত্যুক্তং ভবতা পুত্র দর্শনাৎ।
প্রাণা মত্তস্ত্বয়াপ্রাপ্তা স্তন্মেসাহসিকং বচঃ॥

পাঠান্তরং।

অস্মাত্তদেব সৌভাগ্যং ভবতঃ প্রীতিসম্ভবং।
কিঞ্চিন্নার্থয়স্তেতে বিনাস্মজ্জীবনগ্রহং॥
রাজ্ঞা তৎসমাকর্ণ্য স্বীকৃতস্তজ্জলগ্রহঃ।
সদ্যঃ প্রচারয়ামাস না পূতং দাসতোয়কং॥
অদ্যাবধি জলং গ্রাহ্যং কৈবর্ত্তানাং মমাজ্ঞয়া।
হল চালকদাসানাং জলং পেয়ং ন দূষিতং॥
ত্বং জ্ঞাতিবন্ধুভিশ্চৈব জালবৃত্তিং পরিত্যজ।
যূয়ং দাস্যং সমাশ্রিত্য জীবেয়ুর্মমরাজ্যকে॥

সূর্য্যস্যোত্তরং।

এবমেব ময়া কার্য্যং মজ্জাতিভিঃ সহাজ্ঞয়া।

রাজোক্তিঃ।

বাঢ়মিত্যেব রাজোক্তিঃ স্বস্ত সত্যন্ত্বয়া বচঃ।
ভোজ্যান্না দাস গোপাদ্যা যশ্চাত্মানং নিবেদয়েৎ।
নৌবৃত্তিং যদি সন্ত্যজ্য দাসবৃত্তিং সমাশ্রয়েৎ।
অদ্যাবধি মমাদেশাৎ জলং নীয়েত সদ্বিজৈঃ।
কৈবর্ত্তানাং ক তর্হ্যহপো দাস্যঞ্চাপি ন বাধতে।
অতঃ পরং ত্বয়া কিন্নু প্রার্থিতং কথ্যতাং স্বকং।

ধীবরস্যোক্তিঃ।

কিন্নাহং প্রার্থয়ে ত্বাত্ত-ভবৎ প্রসন্নতাং বিনা।

নৃপস্যোক্তিঃ।

প্রীতিপ্রফুল্লচিত্তেন দাস্যামি ভূমিরত্নকং।
নিঃশঙ্কং ব্রূহি মে বৎস যদ্রাজ্যং তব রোচতে॥

ধীবরস্যোক্তিঃ।

ভবদনুগ্রহেণৈব প্রাপ্তং শ্রীচরণং তব।
ইত্যস্তু মমরাজ্যঞ্চ সুখঞ্চ পরমং পুনঃ।
অতস্তুষ্টেন ভূপেন স রাজেতি সুসংজ্ঞিতঃ॥

ধীবরস্যোক্তিঃ।

অদ্য মে সফলং জন্ম কৃতকৃত্যোঽস্মি জীবিতৈঃ।

রাজোবাচ।

নাহং তৃপ্তোঽস্মি বাক্যেন তব জীবিকয়াবিনা।
প্রার্থয় ভূমিরত্নঞ্চ যৎ সুপ্রিয়ং শুভঞ্চ তে॥

ধীবর উবাচ।

যোগিনীদহ মারভ্য দিনগম্য প্রদেশকে।
ভূভাগো দীয়তাং মহ্যং প্রভুত্বং যত্র মে শুভং॥

রাজোবাচ।

সদ্যোগম্যপ্রদেশে তে প্রভুত্বং স্বীকৃতং ময়া।
নৃপাজ্ঞাং সুদৃঢ়াং জ্ঞাত্বা সমন্তাৎ স প্রচক্রমে।
উদিচ্যাং তস্য সীমা হি জয়দ্বীপ প্রদেশকঃ।
ইচ্ছামতী নদীতীরং প্রতীচ্যাস্তু বিরাজতে॥
প্রাচ্যাং নদঃ কপোতাক্ষো ভৈরবস্য সুপুত্রকঃ
দক্ষিণস্যাং দিশিক্লিন্না করতোয়েতি বিশ্রুতা
আসু সন্তি হি যে গ্রামাঃ সংখ্যা তেষাং চতুঃ শতং॥

পুরস্কারতয়া দেশঃ সূর্য্যদ্বীপ ইতি স্মৃতঃ।
স তু ত্রিধা বিভক্তশ্চ মহেশ যোগিনী হলৈঃ।
মহেশস্তু পুরী তাবদ্ যাবদগচ্ছতি ভৈরবঃ।
যোগিনীদহ ইত্যস্য বেত্রবত্যাং স্থিতিঃস্মৃতাঃ।
বেত্রবতী নদী যা হি সাপি ভৈরবসম্ভবা।
রাজতে হ্রদকাম্বোলৈঃ পৃথগ্‌ভূতো শিবাজ্ঞয়া
হলদ্বীপস্তুপূর্ব্বস্যাং পুণ্ড্রপল্লীতি যা স্মৃতাঃ
কৃতজ্ঞতা প্রকাশেন রাজ্যং জালিকমুচ্যতে।
সম্রাট্ বল্লালসেনস্য পুনঃপ্রাপ্তৌ সুতস্তু হি।

এই প্রবন্ধের উদ্দেশ্য জালিক ও হালিক কৈবর্ত্ত যে একজাতি ইহা প্রতিপাদন করিবার চেষ্টা নহে। ব্রহ্মবৈবর্ত্ত পুরাণোক্ত ক্ষত্র বৈশ্যা জাত কৈবর্ত্তই হালিক মাহিষ্য-কৈবর্ত্ত। মনূক্ত নিষাদ আয়োগবী জাত নৌকর্ম্মজীবী কৈবর্ত্তই ধীবর কৈবর্ত্ত। বর্ত্তমান হালিক কৈবর্ত্তগণের অধিকাংশই যে উচ্চশ্রেণীর মাহিষ্য বংশোদ্ভব তাহাতে কোন সন্দেহ নাই। তবে মাহিষ্যের যে সকল গুণ বিদ্যমান থাকা আবশ্যক তাহা এক্ষণে এই জাতি মধ্যে দৃষ্ট হয় না।

হালিক (দাস) অর্থাৎ মাহিষ্য কৈবর্ত্তের বর্ত্তমান কোন নেতা বলেন যে "৺অদ্বৈত সিদ্ধান্ত প্রণীত দাসোৎকর্ষ নামে একখানি কুলপঞ্জী পাঠে জানা যায় যে, বল্লালের অত্যাচারে কৈবর্ত্তগণ হীনাবস্থা প্রাপ্ত হয়। মেদিনীপুরের অন্তর্গত তমলুক, জুজামুঠা, ময়নাগড়, তুর্ফা, বালীসীতা প্রভৃতি রাজ্যের প্রাচীন ইতিহাস স্মরণ করিলে এই জাতি যে আদিশূরের বহুপূর্ব্ব হইতে বঙ্গদেশে স্বাধীন রাজ্য করিতেছেন স্পষ্ট প্রতিপন্ন হইবে। এবং লাট ও কঙ্কদ্বীপের মাহিষ্য রাজারা সেন বংশের

রাজত্ব কালে অনেকাংশে হীনপ্রভ হইলেও নিতান্ত অকর্ম্মণ্য ছিলেন না। ইহারা বল্লালের অনুগৃহীত জাতি নহে, প্রতিদ্বন্দ্ব জাতি।"

ইহাদ্বারা ইহা প্রতিপন্ন হয় না যে বল্লাল সেন কৈবর্ত্ত জাতির জাতীয় মর্য্যাদার উপর হস্তক্ষেপ করিতেন। রাজায় রাজায় বিবাদ ইহা স্বাভাবিক।

শত্রুর নিকট যদি কখনও উপকার পাওয়া যায় তাহার প্রত্যুপকার করিতে সকলেই যত্নবান হয়েন। সুতরাং বল্লাল কৈবর্ত্তদিগের অত্যাচারী হইলেও সূর্য্য মাঝির প্রার্থনা অবজ্ঞা করিতে পারেন নাই। বল্লাল জানিতেন যে নৌকর্ম্মজীবী-দিগের জল সমাজে প্রচলিত হউক এই আদেশ প্রচার করিলে তাঁহার সেই আদেশ অমান্য হইবে বলিয়া সূর্য্য মাঝিকে জাল ছাড়িয়া হাল ধরিতে আজ্ঞা দিলেন। হাল ধরিলেই যে ব্রাহ্মণ-সমাজ রাজ-আজ্ঞায় তাহাদিগের জল গ্রহণ করিবে এইরূপ ঘটনা জাতিগত ভাবে হওয়া একপ্রকার অসম্ভব হইলেও ব্যক্তিগত ভাব সম্পূর্ণরূপে দৃষ্টিগোচর হইয়া থাকে।

মাহিষ্য বলিলে উপবীতধারী এবং জলাচরণীয় জাতি বুঝায় কিন্তু ইহাদিগের বৃষলত্ব হেতু উপবীত গ্রহণে অনধিকারী হইলেন এবং সেই সঙ্গেই হউক বা কালক্রমেই হউক ইহাদিগের জল ব্রাহ্মণসমাজ গ্রহণ করিতেন না। যখন হালিক কৈবর্ত্তদিগের জল অচল হইয়া দাঁড়াইল তখন হালিক কৈবর্ত্ত ও ধীবর কৈবর্ত্ত জাতি এক জাতির বিভিন্ন শাখা বলিয়া গণ্য হইলেন। (অমরকোষ অভিধান দেখ) হালিক কৈবর্ত্তগণ আদিশূরের রাজত্বের পূর্ব্ব হইতে বল্লালের সময় পর্য্যন্ত জাতীয় উৎকর্ষের

চেষ্টা করিতেছিলেন। বিশেষতঃ হালিক কৈবর্ত্তদিগের মধ্যে ব্রাহ্মণে ভক্তি স্বার্থত্যাগ ও পরলোকে বিশ্বাস প্রভৃতি অনেক সদ্গুণ থাকায় এবং ইহাদিগের মধ্যে অনেক জমিদার ও রাজা সদাচারী বলিয়া জাতীয় উৎকর্ষের চেষ্টায় ইহাদিগের জাতি সাধারণ বহুদূর অগ্রবর্ত্তী হওয়ায় ব্রাহ্মণসমাজের নিকট দাস্তবৃত্তি করিবার স্থানও পাইতে লাগিলেন। তাহার উপর বল্লালের অনুগ্রহবাণীর প্রচার হইলে ইহাদিগের জল সমাজে ক্রমে চলিত হইতে লাগিল। রাজাজ্ঞা হইবামাত্র যে কৈবর্ত্তদিগের জল সম্যক্‌রূপে চলিত হইয়াছিল তাহা নহে। কোন কোন স্থানের ব্রাহ্মণ রাজাজ্ঞায় অসম্মত ছিলেন বলিয়া আজিও বঙ্গের সর্ব্বত্র হালিক কৈবর্ত্তের জল আচরনীয় নহে।

## বল্লাল ও লক্ষ্মণসেন অর্থাৎ পিতা পুত্রের বিবাদবিষয়ক বদানুবাদ শ্লোক।

### লক্ষ্মণসেন উবাচ।

শৈত্যং নাম গুণস্তবৈব সহজঃ স্বাভাবিকী স্বচ্ছতা
কিং ব্রূমঃ শুচিতাং ! ভবন্তি শুচয়ঃ স্পর্শেন যস্যা পরে।
কিং চ তঃ পরমং তব স্তুতিপদং ত্বং জীবনং জীবিনাং
ত্বং চেন্নীচপথেন গচ্ছসি পয়ঃ ! কস্ত্বাং নিরোদ্ধুং ক্ষমঃ ? ১৭

বল্লাল উবাচ।

ভাগো নাপগতস্তুষা ন চ কৃশা ধৌতা ন ধূলী তনো
র্ন স্বচ্ছন্দমকারি কন্দকবলঃ কা নাম কেলীকথা।
দূরোৎক্ষিপ্তকরেণ হন্ত করিণা স্পৃষ্টা নবা পদ্মিনী
প্রারব্ধো মধুপৈরকারণমহো! ঝঙ্কারকোলাহলঃ॥ ১৮

লক্ষ্মণস্তৎপুত্র উবাচ।

পরাবাদস্তথ্যো ভবতি বিতথো বাপি মহতাম্
অতথ্যস্তথ্যো বা হরতি মহিমানং জনরবঃ।
তুলোত্তীর্ণস্যাপি প্রকটিতহতাশেষতমসো।
রবেস্তাদৃক্তেজো নহি ভবতি কন্যাং গাতবতঃ॥

বল্লাল রাজোবাচ।

সুধাংশোর্জাতেয়ং কথমপি কলঙ্কস্য কণিকা
বিধাতুর্দোষোঽয়ং ন চ গুণনিধেস্তস্য কিমপি।
স কিং নাত্রেঃ পুত্রো ন কিমু হরচূড়ার্চ্চনমণি
র্ন বা হন্তি ধ্বান্তং জগদুপরি কিং বা ন বসতি॥ ২০

শ্রীকবি ভট্ট কৃত পদ্যসংগ্রহ হইতে উদ্ধৃত।

(কবিভট্ট লক্ষ্মণসেনের সমসাময়িক কবি)

যাহারা বল্লালের মৃত্যুর পর লক্ষ্মণসেনের জন্ম, ইহা প্রতিপন্ন করিবার চেষ্টা করিতেছেন; তাঁহারা অর্ব্বাচীন নির্ব্বোধ ও দাম্ভিক মানব। যদি তাঁহারা বঙ্গের সামাজিক বিজ্ঞ বিচক্ষণ অধ্যাপকের নিকট এবং কলেজ প্রভৃতি বিদ্যামন্দিরেস্থিত পুস্তকালয়ের প্রাচীনকালের হস্তলিখিত পুঁথি দর্শন করেন এবং তদ্দৃষ্টে লিখিত ও মুদ্রিত পুস্তকাদি পাঠ করেন, তাহা হইলে দেখিতে পাইবেন বল্লাল ও লক্ষ্মণসেনে অর্থাৎ পিতা পুত্রের

মাস্থবাদ বিষয়ক শ্লোক দেদীপ্যমান আছে। সুতরাং পিতার মৃত্যুর পর পুত্রের জন্ম নহে। আর ধনঞ্জয় যে এড়ুমিশ্রির পূর্ব্ববর্ত্তী লোক, তাহাতে কোন সন্দেহ নাই। হলায়ুধ লক্ষ্মণ সেনের সর্ব্বপ্রধান মন্ত্রী। ধনঞ্জয় তাঁহার পিতা। ধনঞ্জয় বল্লাল সেনের রাজত্বে প্রধান প্রাড়্‌বিবাক অর্থাৎ চীফ্‌জষ্টিস্‌ ছিলেন। তাঁহার পাণ্ডিত্য ও ব্রাহ্মণ্য বিষয়ের আচার ব্যবহারে তিনি ভূমণ্ডলকে স্বর্গতুল্য করিয়াছিলেন। সেই কারণে তৎপুত্র পরম পণ্ডিত লক্ষ্মণের মন্ত্রী; হলায়ুধ আপনাকে ধনঞ্জয়ের পুত্র বলিয়া সাহঙ্কারে নিজের মহিমা কীর্ত্তন করিতেছেন। নিজে অদ্বিতীয় পণ্ডিত হইলেও পিতার সমকক্ষ নহেন বলিয়াই পিতৃ-পরিচয়ে আপনাকে ধন্য জ্ঞান করিতেছেন। পূর্ব্বপুরুষের গৌরব থাকিলে অধস্তন পুরুষের মহিমার মণিকাঞ্চন যোগের শোভা হইয়া থাকে। হলায়ুধ কৃত ব্রাহ্মণসর্ব্বস্বাদিগ্রন্থসমূহ দেখ। এই পরিচয়টী সম্বন্ধনির্ণয় গ্রন্থে উদ্ধৃত হইয়াছে। সম্বন্ধনির্ণয় মূল পুস্তক ৩য় সংস্করণ ২৭৫ পৃঃ দেখ।

## মহারাজাধিরাজ কৃষ্ণচন্দ্র রায়ের নির্ম্মিত শিবনিবাসের মন্দিরের শিলালিপির পাঠ।

### রাজরাজেশ্বরের মন্দির।

যো জাতঃ খলুভারতে সুরতরু র্জেতা দিগীশাংশকে
সেনানী মুখরাজী-রাজবিলসৎ সংখ্যাবতীদংপুরে।
কৃত্বা মন্দির-মিন্দু-চুম্বি-শিখরে ভূপাল চূড়ামণি
স্তত্র শ্রীযুক্ত কৃষ্ণচন্দ্র শম্ভুং সংস্থাপয়ৎ॥ ১৬৭৬ শক॥

এই শিবলিঙ্গের উচ্চতা আন্দাজ ৫ পাঁচ হাত। এত বড় শিবলিঙ্গ বঙ্গদেশের কোন রাজাই এ পর্য্যন্ত প্রতিষ্ঠা করিতে পারেন নাই। অন্যত্র এত বড় শিবলিঙ্গ আছে কি না তদ্বিষয়ে সন্দেহস্থল। ই, বি, এস, রেলওয়ে শিবনিবাস ষ্টেসন হইতে স্বনামখ্যাত শিবমন্দির পশ্চিমভাগে প্রায় ২ মাইল দূরবর্ত্তী।

রামচন্দ্রের মন্দির শিবনিবাস।

দেবঃ শ্রীকৃষ্ণচন্দ্রঃ ক্ষিতিপতি স্ত্রিলোকে ব্রহ্মরাজর্ষিবংশে
যো সৌ ভূকল্পশাখীশ্রুতি বসু বসুধে শাংশকে তুল্য সংখ্যে।
শ্রেয়স্তা স্তন্ মহিষ্যাঃ পরমগতি কৃতে জানকী লক্ষণাভ্যাং
প্রাসাদঃ প্রাদুরাসীত্ ত্রিজগতাধিপতিঃ শ্রীযুক্ত রামচন্দ্রঃ॥
১৬৮৪ শক।

রাজ্ঞীশ্বরের মন্দির শিবনিবাস।

যঃ সাক্ষাৎ কৃতশৈবমূর্ত্তির্বসুদেশানাং শকে সম্ভবাৎ
সংখ্যাতঃ ক্ষিতিদেব রাজপদ ভাক্ শ্রীকৃষ্ণচন্দ্র প্রভুঃ।
তস্য ক্ষোণীপতের্দ্বিতীয় মহিষীমূর্ত্তেব লক্ষ্মাঃ স্বয়ং
প্রাসাদপ্রবরে প্রাসাদ সুমুখং শম্ভুং সংস্থাপয়ৎ॥ ১৬৮৪ শক।

## কৃষ্ণনগরের আনন্দময়ী দেবীর মন্দিরের শিলালিপির পাঠ।

পংক্তি (১) বেদাঙ্গে সংগগোত্র কৈরব কুলোদ্দীপে শকে শ্রীযুতে
(২) কৈলাস প্রতিরূপ কৃষ্ণনগরে শ্রীনন্দগ্রীশোত সবে।
(৩) নাম্নানন্দময়ী শুভেহহনি মহাষ্টম্যাং মহাকালযুক্ত ং
(৪) কালী শ্রীমদ্ গিরীশচন্দ্র ধরণীপালেন সংস্থাপিতঃ॥
(৫) ১৭২৬

আনন্দময়ী দেবী চতুর্ভুজা কালীমূর্ত্তি। ইহা একখণ্ড কৃষ্ণবর্ণ প্রস্তর হইতে নির্ম্মিত। আসনসমেত দেবীর উচ্চতা আন্দাজ ৩ হাত। দেবীর উচ্চতা অনূন ১॥ হস্ত। এরূপ সুন্দর গঠনের দেবী অতি বিরল। আনন্দময়ী দেবীই এক্ষণে কৃষ্ণনগরের গ্রাম্য দেবতা। ইঁহার মন্দির অতি উচ্চ নহে।

বর্ত্তমান বর্ষে (বাং ১৩১৮-১৯ সালে) গোয়াড়ীতে চেৎলাঙ্গীরা যে দেবালয় নির্ম্মাণ করিয়াছেন তাহা একটী দর্শন যোগ্য মন্দির হইয়াছে। দেবালয়টী জয়পুরের দেবালয়ের আদর্শে নির্ম্মিত। এই দেবালয় মধ্যে রাধাকৃষ্ণের প্রতিমূর্ত্তি সংস্থাপিত হইয়াছে। চেৎলাঙ্গীরা নদীয়া জেলার একজন প্রধান ধনী ও জমিদার মধ্যে গণ্য। ইহারা খাঁটী বৈশ্য জাতি। ইহারা বাণিজ্য ব্যাপারে আসিয়া বিশেষ শ্রীমন্ত হইয়াছেন।

## কেশরগ্রামীদিগের পাণ্ডিত্য ও সৌভাগ্য।

ক্ষিতীশস্থ স্বয়ং রাজা ভট্টনারায়ণস্থতঃ।
তস্মাচ্ছ্রীপঃ কিশোরীতি শাসনে বেদশিক্ষকঃ।
তস্থপুত্রোস্তপাভূতে চলায়ুধ ইতি স্মৃতঃ।
হলায়ুধ্হরিহরঃ পুত্রো বেদবেদাঙ্গ পারগঃ।
শ্রীকন্দর্পস্তস্তোজাতো বিশ্বম্ভরস্ত তৎসুতঃ।
নরহরিস্ত তৎপুত্রো নারায়ণস্ত তৎসুতঃ।
প্রিয়ঙ্করঃ প্রিয়স্তেষাং বিদ্যাব্রাহ্মণ্য তেজবে॥
তস্মদ্ধয়াজ্জ্যেদাজাতস্তারাপতিস্ত তৎসুতঃ।
কামদেবস্ত তৎপুত্রশ্চতুবর্গস্থ সাধকঃ।

তৎপুত্রা বিশ্বনাথাদ্যাঃ সর্ব্বে বিখ্যাত পৌরুষাঃ
বিশ্বনাথঃ কবিশ্রেষ্ঠো মীমাংসা ন্যায়শাব্দিকঃ
জন্মজ্যেষ্ঠত্ব নিশ্চয়াৎ রাজেতিবংশবিশ্রুতঃ ।
বভূবু স্তস্য যে পুত্রা রাজীবস্তেষু শ্রেষ্ঠকঃ
স তু সুবুদ্ধিরিত্যেব প্রিয়ঃ পিতু র্যথাযথং
তেষু বংশধরো রামঃ রাজীবাদ্যাস্বপুত্রকাঃ

( নদীয়া জিলার ভাজনঘাটের মাধব তর্কসিদ্ধান্ত প্রদত্ত )

যশোহরের বামনডাঙ্গার বিশ্বারত্ন বংশীবদনের পুঁথির সঙ্গে ও বর্দ্ধমানের পাঁচড়ার ভৈরব বিদ্যাসাগরের পুঁথির-পাঠের সহিত মিলন করা হয় ।

## নবশায়ক ।

( সম্বন্ধনির্ণয় ৩য় সং ১৭৮ পৃঃ দেখ )

পরশুরামের নিঃক্ষত্রির করণ বিষয়ে গোপাদি নয়টী জাতি সহায়তা করিয়াছিল বলিয়া নবশায়ক শব্দে অভিহিত হইয়াছে ।

পরশুরাম স্বীয় পিতা ভৃগুকে জিজ্ঞাসা করিতেছেন, পিতঃ কোন্ কোন্ জাতি বা ব্যক্তি অনায়াসে ও নিঃশঙ্ক ভাবে সমস্ত গৃহস্থের অন্তঃপুরে প্রবেশ পূর্ব্বক গৃহস্থের সমুদায় বৃত্তান্ত অবগত হইতে সমর্থ হয় ? ভৃগু কহিলেন স্ত্রীজাতিমাত্র এবং গৃহস্থের প্রয়োজন সাধক নয়টী জাতির পুরুষও সর্ব্বত্র গতায়াত করিতে পারেন । (১) গোপ দুগ্ধ দধি ও ঘৃতাদি দ্রব্য

বিক্রয়ার্থ, (২) মালী পুষ্প বিক্রয় জন্য, (৩) তৈলী তিল সর্ষপাদির বিনিময় সাধনার্থ, (৪) তন্তীর বস্ত্র, (৫) মোদকের মোদক ও লাড্ডুকাদি মিষ্টান্ন, (৬) বারুজীর তাম্বুল, (৭) কুম্ভকারের ঘটাদি, (৮) কর্ম্মকারের অস্ত্রাদি গঠনপূর্ব্বক গৃহোপকরণের প্রয়োজনীয়তা প্রদর্শন, (৯) নাপিতের ক্ষৌর কার্য্য ও সেবায় কৃতিত্ব প্রদর্শন জন্য লোকের সন্তোষ বিধান। ঐ সকল জাতির কি স্ত্রী কি পুরুষ সকলেই লোকরঞ্জনহেতু সমুদায় গৃহস্থের গৃহে অনায়াসে প্রবেশ করিতে এবং সমুদায় সংবাদ লইতে অনায়াসে সমর্থ হয়। যদিও ধোপানী কলুনী ও জেলেনী প্রভৃতিও ঐ প্রকারে গৃহস্থের প্রয়োজন সাধন উদ্দেশে অন্তঃপুরে প্রবেশ করিতে পারে বটে, কিন্তু তাহারা অস্পৃশ্য জাতি বলিয়া পার্শ্বে বসিয়া গল্প করিতেও সমর্থ হয় না। গৃহস্থের কার্য্য সাধন হইলে তাহারা তৎক্ষণাৎ বাটি হইতে নিষ্কাশিত হইয়া থাকে। পলায়িত ক্ষত্রিয়গণের সন্ধানের বার্ত্তা যে সকল জাতি দিয়াছিল তাহারা পরশুরাম কর্ত্তৃক তাহার শায়ক শব্দে অভিহিত হইয়াছেন। পরশুরাম ধর্ম্মাত্মা ক্ষত্রিয় নৃপতিদিগের ক্ষতি করেন নাই। নিঃক্ষত্রিয় করার সময় তিনি দুষ্ট ক্ষত্রিয় ও অনাচারী অসংযমী অত্যাচারীদেরই বিনাশ সাধন করেন। অপরের ক্ষতি করেন নাই। ধর্ম্মাত্মারা নিগৃহীত হয় নাই" বস্তুতঃ এখন যে সকল পলায়িত (পালিয়া) ক্ষত্রিয় জাতি বিদ্যমান আছে তাহারা নবশায়ক কর্ত্তৃক পরশুরামের নিকট নিষ্পীড়িত হইয়াছিল বলিয়া নবশায়কের সমস্ত বৃত্তি গ্রহণ করিয়াছে। পলিয়া জাতির সহোদরগণ মধ্যে কেহ গোপের বৃত্তি কেহ তৈলী, কেহ মোদক, কেহ নাপিত, কেহ বারুজী, কেহ কুম্ভকার, কেহ কর্ম্মকারের ব্যবসা করিয়া থাকে। ইহার

জাজ্বল্যমান প্রমাণ রংপুর দিনাজপুর ও জলপাইগুড়ি প্রভৃতি জেলায় পলিয়া জাতির মধ্যে দৃষ্ট হইয়া থাকে। যে সকল ক্ষত্রিয় তৎকালে সঙ্কুচিত ভাব ধারণ করিয়াছিল তাহারা কোঁচ এই আখ্যা ধারণ করিয়াছে। তাহারাও পলিয়াদিগের মত সর্ব্ব প্রকার বৃত্তি অবলম্বন করে তাহাতে ঐ দুই জাতির মর্য্যাদা অথবা সামাজিকতার ইতর বিশেষ হয় না। ব্যবসায়ের বিভিন্নতা হেতু স্বীয় স্বীয় জাতির মধ্যে বিবাহ বা অন্নগ্রহণে পরস্পরের কোন বাধাও দেখা যায় না। নবশাখ বলিলে ইহাই বুঝিতে হয় যে একটি কোন মূল জাতির নয়টি শাখা মাত্র লইয়া নয়টি জাতি হইয়াছে। বস্তুতঃ নবশায়ক তাহা নহে। কারণ কোন বৃক্ষেই বিভিন্ন জাতীয় ফল জন্মে না। দেখ আম্র বৃক্ষের শাখা বিশেষে কি কাঠাল, জাম, নারিকেল, খর্জ্জুর, দাড়িম্বাদি জন্মে? তদ্রূপ গোপ মালী তন্ত্রী প্রভৃতি নববিধ জাতির নববিধ বৃত্তির প্রভেদ অবশ্যই নিতান্ত পৃথক, ইহা সকলেরই বোধগম্য আছে। কলিকাতা সংস্কৃত কলেজের পূর্ব্বতন অধ্যাপক পরম পণ্ডিত মহামহোপাধ্যায় ৺তারানাথ তর্কবাচস্পতি ভট্টাচার্য্য মহাশয় তদীয় বাচস্পত্য অভিধান নামক গ্রন্থে গোপ মালী প্রভৃতি নয়টি জাতিকে স্পষ্টাক্ষরে নবশায়ক লিখিয়াছেন; নবশাখের নাম গন্ধও করেন নাই। বচনটী পরাশরের বলিয়া প্রমাণ দিয়াছেন। প্রাচীন পুথির পাঠ না হইলে তিনি কদাচ উদ্ধার করিতেন না।

## নবশায়কাঃ।

পলায়িত ক্ষত্রিয়াণামনুসন্ধানার্থং গুপ্তচর বিষয়স্যানুবাদ প্রস্তাবে পিতরং প্রতি পরশুরামস্য প্রশ্নঃ। তদুত্তরে ভার্গবরামং প্রতি ভৃগুবাক্যং। যথা—পরালয়ে প্রবেশে কে সমর্থাঃ স্যুর্ভয়ংবিনা (পরগৃহে প্রবেশায় কে সমর্থাঃস্যুর্ভয়ংবিনা)। তস্মাংব্রূহি পিতঃ শীঘ্রং যেন সুখী ভবেৎসুতঃ ॥১। ভৃগু র্ব্রবীতি রামংস্যু যে সমর্থাঃ পরালয়ে। সুনিঃশঙ্কাঃ প্রবেশায় (প্রবেশার্থং) সচ্ছূদ্রা নবসংখ্যকাঃ ॥২। গোপো মালী তথা তৈলী তন্ত্রী মোদকবারুজী। কুলালঃ কর্ম্মকারশ্চ নাপিতো নবসংখ্যকাঃ ॥৩। এতেষাং বন্ধিতাঃ (যোষিতাঃ) সর্ব্বা অনায়াসেন কার্য্যতঃ। প্রবিশেয়ুঃ পরেষাঞ্চ গৃহেষ্বেব স্বকেচ্ছয়া (নিজেচ্ছয়া) ॥৪। কথয়েয়ুঃ সদাবার্ত্তাঃ গৃহীয়ু গুহকাস্ততঃ। পিতুর্বাক্যং দৃঢ়ংজ্ঞাত্বা গোপাদীন্ সন্দিদেশ সঃ ॥৫। প্রিয়ং মে যদি ভো কুর্য্যুঃ ক্ষত্রিয়স্থিতিবার্ত্তয়া। তর্হিতুভ্যং (তেভ্যো) ময়া দেয়ং (মনীষা মিপ্সিতং) ভবতা মিপ্সিতং শুভং ॥৬। তে সর্ব্বে কথয়ামাসুঃ ক্ষত্রিয়ৈ র্যত্র সুস্থিতং। তেষাং কৃতং প্রিয়ংদৃষ্ট্বা সর্ব্বাংস্তান্ প্রাহভার্গবঃ ॥৭। কিমিচ্ছেয়ুঃ শুভং মিত্রা অহং (তুভ্যং) দাস্যামি তত্ত্বতঃ (কামতঃ)। উচুস্তে ভো মহাভাগ নার্থয়স্যাপি কিংপ্রজ্ঞাঃ ॥৮। ইতি তুষ্টেন রামেণ প্রোক্তাস্তে ভার্গবেষবঃ।

ভার্গব উবাচ—যুষ্মৎকৃতোপকারেণ মেনে বো মম শায়কান্। অতঃপরং মমাদেশাৎ যূয়ং ভবথ তুল্যকাঃ ॥৯। যাজয়িষ্যন্তি বঃ সর্ব্বানেক পুরোহিতোদ্বিজঃ ॥১০। পৃথিব্যাং ভবতাং জাতিস্তপন্যতাঞ্চ গতাধুনা। বাক্যংরামস্য শ্রুত্বা তে কথয়ন্তি স্ম ভার্গবং ॥১১।

সচ্ছূদ্রা উচুঃ—তে বয়ং নব সচ্ছূদ্রা ভবেম সমকক্ষকাঃ।

রামোবাচ—শায়কা নব মে যূয়ং গোপোদ্যাহি সমাঃস্মৃতাঃ।১২

যূয়ং সচ্ছূদ্রমুখ্যেন কায়স্থেন সদা সহ তেঃশ্বশুজ্গামোন সাম্যং প্রাপ্নুয় ভুবি যাজনম্॥১৩। তে সর্বে সখ্য ভাবেন কায়স্থ প্রমুখৈঃ সহ। যাজকেনৈক বিপ্রেণ যাজ্যাত্বে প্রাপুরেকতাং॥১৪।

ইতি ধনঞ্জয়কৃত জাতিমালায়াং ভৃগুভারতসংহিতোদ্ধৃত পরাশরোক্তিঃ।

শূদ্রাদেবতু শূদ্রায়াং জাতঃ শূদ্র ইতি স্মৃতঃ। দ্বিজ শুশ্রূষণ পরঃ পাক যজ্ঞপরান্বিতঃ। সচ্ছূদ্রং তং বিজানীয়াদসচ্ছূদ্রস্তু ততোঽন্যথা। উশনস ধর্ম্মশাস্ত্র উশনস সংহিতা।৪৯।৫০ শ্লোকৌ।

নদীয়া জেলার অন্তর্গত উলার সুপ্রসিদ্ধ সামাজিক জমিদার বাবু বামনদাস মুখোপাধ্যায়ের ভবনে সন ১২৬৩ সালে স্নানযাত্রার সভায় পঠিত।

নদীয়া জিলার শান্তাডাঙ্গার প্রসিদ্ধ কুলাচার্য্য রামহরি ঘটকের পৌত্র জন্মেজয়ঘটকের প্রদত্ত পুঁথি ও হুগ্লী জিলার পাঁচড়া নিবাসী শ্রেষ্ঠ কুলাচার্য্য ভৈরবচন্দ্র বিদ্যাসাগর ধৃত জাতি-তত্ত্বের লেখার সঙ্গে ঐক্য করা হয়। ভাঙ্গনঘাটের প্রসিদ্ধ কুলাচার্য্য মাধবচন্দ্র তর্কসিদ্ধান্তের জাতিমালার তত্ত্ব নির্দ্দেশক লিখনের সহিত এবং যশোহর ব্রাহ্মণডাঙ্গা নিবাসী পরম পণ্ডিত বংশীবদন বিদ্যারত্নের অনুমোদিত পাঠান্তর সমেত লিখিত।

( বল্লভীমেল ) সম্বন্ধনির্ণয় ১ম পরিশিষ্ট ২৩০। ২৩২ পৃষ্ঠা —

## চট্ট ধনবিজয় বংশ মধুসূদন প্রমুখ গোপেশ্বর সুত ইন্দ্রনারায়ণের ধারার একদেশ। পর্য্যায় ২২।

পুত্র মাণিক, জয়নারায়ণ, রামজয় ও আনন্দীরাম ২৩।

২৩। জয়নারায়ণ সুত রামকুমার, রামসুন্দর, শিবচন্দ্র, পীতাম্বর ও সদাশিব ২৪।

২৪। রামকুমার সুত চণ্ডীচরণ — কন্যা দিগম্বরী ২৫।

| অপুত্রক ২৬। কন্যা আন্নাকালী | পুত্র দীননাথ |

দৌহিত্র — মুখোপাধ্যায় ২৬

২৭। মুখুটী গোপাল ও তুলসী। গোপাল সুত নন্দলাল Engineer ২৮।

২৪। চং শিবচন্দ্র সুত গোবিন্দ, বেণীমাধব, পঞ্চানন ( পঞ্চু ) ও কালীচরণ ২৫। ২৫। গোবিন্দ সুত নারায়ণ ২৬। তৎসুত সুরেন্দ্র ও যতীন্দ্র ২৭।

২৫। বেণীমাধব সুত পরেশ, যদু ও কৃষ্ণ ২৬।

২৬। পরেশ সুত সুরেশচন্দ্র প্রভৃতি পর্য্যায় ২৭।

২৫। পঞ্চু সুত রামগোপাল ও ভোলানাথ ২৬।

২৩। জয়নারায়ণ সহোদর রামজয়ের ধারা ২৩। নিম্নে দেখ।

২৩। রামজয় সুত রামধন, ভৈরব শম্ভু ও মহেশচন্দ্র ২৪। রামধন ২৪ তৎপুত্র নীলমণি শ্রীকান্ত ও চন্দ্র ২৫। চন্দ্র সুত কৈলাস ২৬। কৈলাস পুত্র নগেন্দ্র ও শচীন্দ্র ২৭

২৪। ভৈরব সুত নবীন ( ভবানীপুর নিবাসী ২৫।

২৪। শম্ভু সুত কেদার ও শান্তিপুর বাসী রামচন্দ্র Vice-Chairman Santipur Municipality ২৫। রামচন্দ্র সুত নবকুমার, মোহিতকুমার, বেণীপ্রসাদ ২৬। বেণীপ্রসাদ চট্টো M. A বহুবাজার নিবাসী শ্রীযুক্ত শরচ্চন্দ্র মুখোপাধ্যায়ের কন্যা তারাসুন্দরী দেবীর পাণিগ্রহিতা।

২৪। মহেশচন্দ্র—ইহাঁর পত্নীদ্বয়ের প্রথমার সন্তান গিরিশ-চন্দ্র, হরিশচন্দ্র ( ভঙ্গ ) ও অমৃতলাল ২৫।

২৫। হরিশচন্দ্র সুত অধরচন্দ্র সকৃতভঙ্গের পুত্র ২৬।

২৫। অমৃতলাল ( সবংশজ ) সুত নরেন্দ্র ২৬। অমৃতলালের পৌত্র সুধাংশু এবং প্রতুলচন্দ্র ২৭।

২৪। মহেশচন্দ্রের দ্বিতীয়া পত্নীর সন্তান বদন, পূর্ণ ও দ্বারিকানাথ ২৫। বদনচন্দ্র সুত জ্ঞানেন্দ্র ও মতিলাল (ভঙ্গ) ২৬। ২৬ জ্ঞানেন্দ্র সুত প্রমথ ২৭।

মুলমিশ্রগ্রন্থ দৃষ্টে লিখিত। যথা—

দংচং রাজারামস্য ন্যূন মুং প্রাণনাথ আং প্রং মুং রামগোবিন্দ প্রং অবিদ্যমানে মুং নন্দরামে প্রং তৎসুতাঃ রূপনারায়ণ, বলরাম, রমাকান্ত, কৃষ্ণরাম, চন্দ্রশেখর, রাধাকান্ত, আত্মারাম, লক্ষ্মী-নারায়ণ, কৃষ্ণরামস্য ন্যূন মুং অযোধ্যারাম আং গঙ্গাধরজ মুং রামনারায়ণ, পুত্র ভুবনবরেণ আং তৎপুত্র গঙ্গাধরায় প্রং মুং রামদেবজ তৎসুতা শ্যামকিশোর, কাশী গঙ্গারাম, ভুবনেশ্বরস্য বংশাভাবঃ। রামজয় রামপ্রসাদৌ। রামপ্রসাদস্য মুং রামচন্দ্র তর্কবাগীশ কং বিং অত্র সাধুবাদঃ। কন্যাভাবঃ তৎসুত দুর্গাপ্রসাদ অস্য ন্যূন মুং চন্দ্রশেখর প্রং মুং ঈশ্বরচন্দ্র প্রং মুং কৃষ্ণধন

২৫। রামপ্রসাদজ মুং যদুনাথ প্রাং গোপীনাথজ তৎসুতা উমাচরণ এবার কালিদাসাঃ। পাণীহাটীর সভায় পঠিত।

এই তালিকাদৃষ্টে বল্লভী মেলস্থ পাণিহাটী নিবাসী মং চং ৺উমাচরণ চট্টোপাধ্যায়ের কুলে আঘাত দেখাযায় না। এতাবৎকাল যে অপবাদ চলিয়া আসিয়াছিল উহা শত্রুপক্ষের শত্রুতা মাত্র। কারণ অদ্যকার সভায় সমবেত সভ্যগণ মধ্যে বল্লভী মেলের অনেক সম্ভ্রান্ত কুলীন ও কুলজ্ঞ ঘটকমহোদয়গণ উপস্থিত আছেন। তাঁহারা সকলেই স্বাক্ষর পূর্ব্বক সন্তুষ্টচিত্তে স্বীকার করিয়াছেন যে ৺উমাচরণ চট্টোপাধ্যায়ের কুল নির্দ্দোষ। *

তারিখ—১১ই ফাল্গুন ১৩০৮ সাল।

স্বাক্ষর—শ্রীবীরেশ্বর দেবশর্ম্মা ঘটক, মূলাজোড় নপাড়া।
" শ্রীপূর্ণচন্দ্র দেবশর্ম্মা ঘটক, মূলাজোড় নপাড়া।
" শ্রীঅন্নদাচরণ ঘটক কুলরত্ন, সাং মৃজাপুর কলিকাতা।
" শ্রীরমাপ্রসাদ ঘটক, নপাড়া। ঐ ঐ
" শ্রীঅম্বিকাচরণ বন্দ্যোপাধ্যায় প্রভৃতি, সাং শিমুলিয়া ঐ
" শ্রীযদুনাথ চট্টোপাধ্যায় প্রভৃতি, পাণিহাটী।
" শ্রীউপেন্দ্রনাথ মুখোপাধ্যায় প্রভৃতি, বৌবাজার। ঐ
" শ্রীবিনয়চন্দ্র বন্দ্যোপাধ্যায় প্রভৃতি, শান্তিপুর।
" শ্রীকালীকৃষ্ণ বন্দ্যোপাধ্যায় প্রভৃতি, পাণিহাটী।
" শ্রীমহেন্দ্রনাথ মুখোপাধ্যায় প্রভৃতি, পাণিহাটী।

* পূর্ব্বের মত নিকষ কুলীনগণের কুল কুলজ্ঞ ও জ্ঞাতি কুটুম্বের সভায় লিখিত হইতেছে না। এক্ষণে সে প্রথা রাখা কর্ত্তব্য। কন্যার বিবাহ হইলেই ঘটকের গ্রন্থে কুলপরিচয় লেখা নিতান্ত প্রয়োজনীয় নতুবা কুলীন, শ্রোত্রিয় ও বংশজের প্রভেদ স্থির হইবে না। আভিজাত্যও থাকিবে না।

গ্রাহক—শ্রীশরচ্চন্দ্র মুখোপাধ্যায় প্রভৃতি, বহুবাজার কলিকাতা।

" শ্রীহরিপদ চট্টোপাধ্যায় প্রভৃতি, শিমুলিয়া কলিকাতা

" শ্রীচারুচন্দ্র বন্দ্যোপাধ্যায় প্রভৃতি, শিমুলিয়া কলিকাতা।

" শ্রীশীতলচন্দ্র চট্টোপাধ্যায় প্রভৃতি, সাং কাদিহাটী (ফুটীগোদা)।

" শ্রীমন্মথনাথ বন্দ্যোপাধ্যায় প্রভৃতি, আহিরীটোলা।

" শ্রীগোপালচন্দ্র মুখোপাধ্যায় প্রভৃতি, পটলডাঙ্গা কলিকাতা।

## চট্ট—চৈতলীর বংশ সম্বন্ধনির্ণয় ১ম পরিশিষ্ট

## ২৬৬পৃঃ শেষ পঙ্‌ক্তির পরে পাঠ্য।

২৭। অমরনাথ সুত রজনীকান্ত, সূর্য্যকান্ত ও নলিনীকান্ত ২৮ চাতরাবাগী (বনগ্রাম সবডিভিজান) গ্রামবাসী।

রজনীকান্ত ফুলিয়ামেলের কৃষ্ণঠাকুর সন্তান শান্তিপুরবাসী ৺রাজনারায়ণ মুখোপাধ্যায়ের কন্যা বিবাহী। পুত্র—বিহারী, আশু, গোকুল, নকুল ও অতুলচন্দ্র ২৯।

২৮। সূর্য্যকান্ত সুত গিরিজাশঙ্কর, গৌরিশঙ্কর ও দেবশঙ্কর ২৯। মুড়াগাচ্ছার শশিভূষণ গঙ্গোপাধ্যায়ের দৌহিত্র। কেশরভাব।

২৮। নলিনী সুত মুনীন্দ্র ২৯। বসুয়ারি শ্রোত্রিয় দৌহিত্র। বর্দ্ধমান জিলার মামুদপুর নিবাসী ৺শ্রীশচন্দ্র রায় মাতামহ।

শ্রোত্রিয়ান্তবংশজ শ্রোত্রিয়সংজ্ঞায় অভিহিত।

যথা—কুলীনের পুত্র বংশজের কন্যা বিবাহ করিলে বিবাহকারীর নাম স্বকৃত ভঙ্গ; তৎপুত্র স্বকৃতভঙ্গের পুত্র, দুই পুরুষে; পৌত্র তিন পুরুষে; প্রপৌত্র চারি পুরুষে; প্রপিতামহকে জল পিণ্ডদিতে অধিকারী; সুতরাং তিনি কুলীন প্রপৌত্র অতএব সপিণ্ডীকরণে স্বর্গে প্রপিতামহের সঙ্গে একত্র অবস্থান করিতে একান্ত সমর্থ। সেইজন্য ইনিও ভঙ্গকুলীন বলিয়া প্রসিদ্ধ। পঞ্চম পুরুষে পিণ্ড দিবার অধিকার থাকে না। অতএব অকুলীন বংশজ; কুলীনের বংশজাত এইমাত্র।

কুলীনের কন্যা শ্রোত্রিয় বরে প্রদান হইলে পিতা কুলচ্যুত শ্রোত্রিয়ান্তবংশজ। ঐ কুলীনের পুত্রগণ স্বকৃত ভঙ্গ বা দ্বিপুরুষে অথবা ত্রৈপুরুষিক ভঙ্গ ইত্যাদি লক্ষণের অন্তর্গত কোন চিহ্নে চিহ্নিত হয়েন না। ইহা দেখিয়া কুলজ্ঞেরা ঐরূপ কুলীনপুত্রগণকে শ্রোত্রিয় সংজ্ঞায় অভিহিত করেন। তদনুসারে বন্দ্যবংশের ঈশান (কুলীন) পুত্র তারাপতি হইতে সিন্দুরামল্ল শ্রোত্রিয় গণনা হইয়া থাকে। তারাপতি ভট্টনারায়ণ হইতে অধস্তন ঊনবিংশ পুরুষ। প্রমাণ যথা—

"ততোঽভবৎ ব্যতীতে কালে ঊনবিংশ পুত্রপর্য্যায়ে ভট্টনারায়ণস্য বন্দ্য ঈশান সুত স্তারাপতিঃ সিন্দুরাগ্রামী শ্রোত্রিয়ায় কন্যাপ্রদানাৎ তারাপতি-সন্ততিষু সিন্দুরামল্ল অথবা সিন্দুরাবল্লভী শ্রোত্রিয়াভিনিবেশঃ। এতেষাং কন্যকাঃ সৎকুলীনৈ বিবাহ্যাঃ। তেন বিবাহেন কুলীনানাং কুলহানির্নজায়তে। তস্মাৎ বংশজাপেক্ষয়া শ্রোত্রিয়া মান্যাঃ। অপিতু সর্ব্বতো ভাবেন শ্রেষ্ঠাঃ। রাঢ়ীয়ানাং

মধ্যে কচিৎ কচিৎ দক্ষিণরাঢ়ে সিন্দুরামল্লোদৃশ্যতে। বারেন্দ্র কুলীনাশ্চেৎ শ্রোত্রিয়েষু কন্যাঃ দদ্যুস্তদা তে শ্রোত্রিয়া ভবেয়ুঃ। এষ তেষাং স্থির সিদ্ধান্তঃ।" ধ্রুবানন্দের কুলপঞ্জিকা ধৃত মীমাংসা।

## মেল বন্ধনের সময় নিরূপণ।

দেবীবর দোষ দেখিয়া অর্থাৎ একরূপ অপবাদে অপভ্রষ্টসম মনে করিয়া এক একটী মেল নির্দ্দেশ করেন। কিন্তু তাঁহার নির্দ্ধারিত দণ্ডষম সময়ের মধ্যে যাহারা কৌলিন্য মর্য্যাদার সভায় উপস্থিত ছিলেন তাঁহাদিগেরই নাম কুল গ্রন্থে দৃষ্ট হয়।

মহামহোপাধ্যায় বাসুদেব সার্ব্বভৌম, মহেশ্বর বিশারদ রায়মুকুট বৃহস্পতি ( বাচস্পতি ), কবীন্দ্র রামবিশ্বাস ও ধনঞ্জয় মিশ্রের নাম কুলগ্রন্থে উল্লিখিত আছে বটে, কিন্তু কে কোন্ মেলে পড়িয়াছিলেন এবং কোন্ বংশীয় তাহার কিছু বিশেষরূপে বিবেচিত হয় নাই। কেবলমাত্র এইরূপ লিখিত হইয়াছে। যথা—

উৎকলে সার্ব্বভৌমশ্চ বারানস্যাং বিশারদঃ।
বিদ্যা বাচস্পতির্গৌড়ে ত্রিভির্ভিধন্যা বসুন্ধরা॥

সারাবলী গ্রন্থে হরিকবীন্দ্র বলেন ১৪০২ শকে দেবীবরের মেলবন্ধন হয়। সুতরাং মহাপুরুষ শ্রীচৈতন্যদেবের আবির্ভাবের ৫।৬ বৎসর পূর্ব্বেই দেবীবর ঘটক ভূমণ্ডলে বিরাজিত ছিলেন। তদবধি এই প্রথা চলিয়া আসিতেছে।

---

## কায়স্থ কি ব্রাত্য ক্ষত্রিয়? উপনয়ন সংস্কারত শূদ্রের নাই।

রামায়ণ দেখ সগরিরাজার সন্তানগণ ক্রমে ক্রমে ক্রিয়া লোপ হেতু এবং বেদমন্ত্রে অনধিকার প্রযুক্ত বৃষলত্ব অর্থাৎ স্বধর্ম্মের হানি

নিবন্ধন ক্ষত্রিয় জাতি হইতে পরিভ্রষ্ট ব্রাত্য অর্থাৎ ম্লেচ্ছ যবনাদি অস্পৃশ্য জাতি মধ্যে গণ্য এত সভ্যকালের কথা। কায়স্থ তেমন নহেন, সৎশূদ্র। ঐ পরবর্ত্তীকালে যজাতির সন্তানগণ ঐরূপ বৃষলত্ব অর্থাৎ ব্রাত্য ক্ষত্রিয় হইয়াছেন। ইঁহারা কি এখন ভট্টাচার্য্য মহাশয়দিগকে তৈলবট প্রদান পূর্ব্বক উপনীত হইতে পারিবেন? তবে যদি কেহ একটা দৃষ্টান্ত অর্থাৎ নজীর পান তাহা হইলে ম্লেচ্ছ, যবন, চীন, হুন ও কিরাতাদি জাতি পর্য্যন্ত উপবীত ধারণ করিবেন এবং অশৌচের দিন সংক্ষেপ করিয়া সন্তুষ্ট হইবেন। যে সকল জাতি উপনয়ন চাহেন তন্মধ্যে ইংরাজ অগ্রগণ্য—আলকট সাহেব ব্রহ্মর্ষি, মোক্ষমুলার বেদব্যাস। আনী বাসন্তী গার্গী বা অরুন্ধতীর পদপ্রার্থী। ইহারা কহেন—

যদোঃস্তু যাদবা জাতাঃ তুর্ব্বসোর্যবনাস্মৃতাঃ

দ্রুহ্যোঃ সুতাস্তু বৈ ভোজা অনোস্তু ম্লেচ্ছজাতয়ঃ ॥

মহাভারত আদিপর্ব্ব ৮৫ অঃ।

কেবল ইহা দেখাইয়া ক্ষান্ত হয়েন না। মনুর বচন প্রমাণ দেন।

যথা—শনকৈস্তু ক্রিয়ালোপাদিমা ক্ষত্রিয়-জাতয়ঃ।

বৃষলত্বং গতালোকে ব্রাহ্মণাদর্শনেন বৈ ॥ ৪১।

পৌণ্ড্রকাশ্চোড়্রদ্রাবিড়াঃ কাম্বোজা যবনাঃ শকাঃ। ৪৩।

পারদা পহ্লবাশ্চীনাঃ কিরাতা দরদাঃ খশাঃ ॥ ৪৪ মনু ৮ অ

ব্রাহ্মণশব্দে বেদের ভাগ বিশেষ ও বিপ্র বুঝাইবে।

কায়স্থগণ আজন্ম পরিশুদ্ধ সৎশূদ্র। ইহাঁরা ব্রাত্য ক্ষত্রিয় নহেন। ব্রাত্য ক্ষত্রিয় পরিচয়ে অপদস্থ হওয়া কর্ত্তব্য নহে।

কায়স্থগণের পূর্ব্বপুরুষেরা স্বর্গে শূদ্ররূপেই জলপিণ্ড গ্রহণ করিয়া থাকেন। এখন ব্রাত্য ক্ষত্রিয় বলিয়া নাম নির্দ্দেশপূর্ব্বক

আহ্বান করিলে তাঁহারা বুঝিতে পারিবেন না। তাঁহাদিগকে কে জলপিণ্ড লইয়া অযথা অভিধানে অভিহিত করিতেছে। তাঁহারা লজ্জায় পশ্চাদপাদ হইয়া জলপিণ্ড গ্রহণে পরাঙ্মুখ হইবেন। সুতরাং সে পিণ্ড অধঃপাতে যাইবে। এরূপস্থলে তাহাদিগের সপিণ্ডীকরণে কিরূপে পিণ্ড সমন্বয় হইবে ইহা সামান্ত বুদ্ধি অগম্য। যথাঃ—"তত্র গোভিলঃ। যে সমানাঃ সমনসঃ পিতরো যমরাজ্যে তেষাং লোকঃ স্বধা নমো যজ্ঞো দেবেষু কল্পতাম্। যে সমানাঃ সমনসো জীবাজীবেষু মামকাঃ তেষাং শ্রীময়ি কল্পতামস্মিন্ লোকে শতং সমাঃ।" উন্নতিশীল সৎশূদ্র কায়স্থগণ অনর্থক হাস্তাস্পদ হইবেন না। ধর্ম্মশাস্ত্রের মর্ম্মগ্রহণে সঙ্কুচিত না হওয়াই উচিত। তাঁহাদিগের শূদ্র হইতে ভয় কি! তাহারা অনার্য্য নহেন। মহর্ষি দ্বৈপায়ন ব্যাসের বচন দেখ।

তেষাং নামানি কথ্যন্তে কার্য্যে ভিন্নেহপিতেসমাঃ।
বারুজীনাপিতোগোপঃ লড্ডুকুম্ভ কৃতস্তথাঃ॥
বণিক্‌তৈলিককায়স্থা মালাকারঃ কুবিন্দকাঃ।
এতে চান্যেচ বহবঃ শূদ্রাঃ ভিন্নাঃ স্বকর্ম্মভিঃ॥
চর্ম্মকারো ভটোভিল্লো রজকঃ পুষ্কশোনটঃ।
কিরাতো মেদচণ্ডালৌ দাস শ্বপচকোলিকাঃ॥
এতে অন্ত্যজাঃ সমাখ্যাতা যেচান্যে চ গবাশনাঃ।
এষাং সম্ভাষণাৎ স্নানং দর্শনাদর্কবীক্ষণং॥

অন্ত্যজ শূদ্র বলিলে চর্ম্মকার, কোল, ভীল, চণ্ডাল, হাড়ী, ডোম প্রভৃতি নীচ জাতি এবং গোখাদক জাতি ব্যতীত কায়স্থ ও নবশায়ক জাতিকে বুঝায় না। তাহাদিগের সংস্পর্শে পাপ জন্মে না, তন্নিমিত্ত স্নান করিতেও হয় না। দর্শনে ও মনে সঙ্কোচ ভাব

উদয় হয় না। সেই কারণে অস্পৃশ্য শূদ্র দৃষ্ট হইলে সূর্য্য দর্শনের ব্যবস্থা হইয়াছে। সৎশূদ্রগণ ব্রাহ্মণ সেবক।

পরাসর—নবশায়ক কায়স্থা সচ্ছূদ্রা—দ্বিজকিঙ্করা।

যাহাদিগের আচারব্যবহার ও সংসর্গ উন্নত নহে; তাহাদিগের সহিত একত্র বাস একত্র উপবেশন ও একত্র ভোজন করিলে পাপ জন্মে। সেই হেতু অন্ত্যজ জাতিকে গ্রামের প্রান্তভাগে বাস দানের ব্যবস্থা দেখা যায়। দেবলও এই মতের পোষণকর্ত্তা।

যথা,—সংলাপস্পর্শনিঃশ্বাস সহশয্যাসনাশনাৎ।
যাজনাধ্যাপনাদ্যোনাৎ পাপং সংক্রমতে নৃণাং॥

সমুদায় স্মৃতিগ্রন্থ এই মতের সপক্ষ। সুতরাং কায়স্থগণ অতি উচ্চ শূদ্র বলিয়াই চিরকাল সম্মানিত হইয়া আসিতেছেন মহামহোপাধ্যায় মহর্ষিবৎ পূজ্য স্মার্ত্তচূড়ামণি রঘুনন্দন ভট্টাচার্য্য মহোদয় যে কায়স্থ জাতিকে সৎশূদ্র বলিয়াছেন, ইহা তাঁহার স্বকপোল কল্পিত নহে। উৎকলখণ্ড দেখ।

ত্রৈলোক্যে যেচ রাজানঃ সিদ্ধাশ্চ ঋষয়োদ্বিজাঃ।
সৎশূদ্রা বণিজোদ্বীপ পতয়শ্চ নিমন্ত্রিতাঃ॥ ৩ অ। ১৬ শ্লোকে।

শুক্রনীতি প্রভৃতি শাসন গ্রন্থেও কায়স্থের ক্ষাত্রিয়ত্ব প্রমাণ হয় না। সামাজিক ব্যবহারের আদর্শ স্বরূপ নাটকাদি গ্রন্থেও প্রাচীন কবিগণও কায়স্থ জাতিকে ক্ষত্রিয় বলিয়া উল্লেখ করেন নাই। মৃচ্ছকটিক ও মুদ্রারাক্ষস নাটক পাঠ কর—কায়স্থ জাতি শূদ্র ব্যতীত অন্য কোন বর্ণে স্থান পাইবেন না।

ধনসঞ্চয় হইলে যে জাতি ব্রাহ্মণের মর্য্যাদার হানি করিয়া থাকে, তাহারাই শূদ্র। কথাটা অসঙ্গত নহে, নূতনও নহে; মনু ১০ অঃ ১২৯ শ্লোঃ।

যথা—শক্তেনাপিহি শূদ্রেণ ন কার্য্যা ধন সঞ্চয়ঃ।
শূদ্রোহি ধনমাসাদ্য ব্রাহ্মণানেব বাধতে॥

---

## জলানাচরণীয় ও অন্ত্যজ জাতির কথা।

এখন কায়স্থগণের দৃষ্টান্তে প্রায় সকল জাতিই মস্তক উত্তোলন করিয়াছেন। জাতীয় উন্নতি কামনায় জনশ্রুতির স্রোত সর্ব্বত্র প্রচারিত হইয়াছে। সূত্রধর, চাসাধোপা, গোয়ালা, পোদ, চর্ম্মকার, চণ্ডাল, ডোম, রাজবংশী, কোঁচ, পলিয়া ও জুগী প্রভৃতি জাতি আর নীচ পদবীতে থাকিতে চাহে না। ইংরাজ রাজ্যে উহাদিগের ধনবত্তা দৃষ্ট হয়, সুতরাং সকলেই ধনগৌরবে উন্মত্ত। এই সকল জাতি আর মৌনাবলম্বন করিয়া থাকিতে পারে না।—গোয়ালারা কহে তাহাদিগের পাক নিষ্পন্ন দধি দুগ্ধ ক্ষীর ছানা মাখন প্রভৃতি সমাজে যখন প্রচলিত আছে তখন তাহারা পতিত নহে। সমাজে প্রকারান্তরে উত্থিত হইয়াছে। বরিশাল প্রভৃতি পূর্ব্বাঞ্চলে মুষলমানে দুগ্ধ বিক্রয় করিয়া থাকে। তাহারা দুগ্ধে জলমিশাইয়া বিক্রয় করার অপরাধে মধ্যে মধ্যে দণ্ডিত হয়। সুতরাং পূর্ব্ববঙ্গ সমাজের লোককে মুষলমানের জল প্রকারান্তরে খাইতে হয়। মুষলমানের প্রস্তুত সিদ্ধ চাউল বঙ্গের ব্রাহ্মণ সমাজেও বিশেষরূপে সমাদৃত। তাই বলিয়া কি মুষলমানেরা আমাদের সহিত একত্র উপবেশন করিতে সমর্থ হইবেন? বস্তুতঃ গোপজাতির পুরোহিত গোপ ব্যতীত অন্য উচ্চ শূদ্রের যাজন করিতে সমর্থ নহে বলিয়া সামাজিক ব্যাপারে পূর্ব্ববৎ অচল রহিয়াছে। চণ্ডালেরা কহে তাহাদিগের উপাধিতে যখন "নমঃশূদ্র," এই সংজ্ঞা আছে

তখন তাহারা শূদ্রের নমস্ত, উচ্চ জাতি। চণ্ডালগণ ইহা শুনিয়া বলে তাহাদিগের 'ঋষিপুত্র' এইরূপ উপাধি সর্ব্ববাদীসম্মত এবং এই দুই অন্ত্যজ জাতির শুদ্ধি দশ রাত্রিতে হইয়া আসিতেছে। অতএব তাহারা কিসে নীচ জাতি? কিন্তু উহাদিগের ঐ সকল কথা কি সঙ্গত? ডোমেরা বলে তাহারা ব্রাহ্মণগণকে পৌরহিত্যে বরণ করে নাই—স্বজাতির মধ্যে তাহাদিগের পুরোধা নির্ব্বাচিত হইয়াছে; তাহার উপাধি পণ্ডিত। সে ব্যক্তি যজমানের অন্ন গ্রহণ করে না। সমুদয় ডোম—যদৃচ্ছাক্রমে একরাত্র, ত্রিরাত্র, কখন বা দশরাত্র অশৌচ গ্রহণ করে। সুতরাং ব্রাহ্মণের সঙ্গে সমান মর্য্যাদাপন্ন। অতএব তাহারা বড় জাতি, ছোট জাতি নহে।

জুগীরা এ কথা ছাড়িবে কেন? তাহারা ব্রাহ্মণ মানে না। কপালীতেও ধনবত্তা নাই এমন নহে। সুতরাং সকলেই স্ব স্ব প্রধান। কেহ কাহাকেও আর নীচ বলিবার অধিকার নাই। তবে সমস্ত জাতিই পরিণাম দর্শন করিয়া থাকেন। উল্লিখিত জাতি সমূহের অধিকাংশই চিরকাল অন্ত্যজ ও অস্পৃশ্য শূদ্র বলিয়া সমাজে পরিচিত আছে, সুতরাং বড় বলিলে কেহই গ্রাহ্য করিবেন না।

## সৎশূদ্র ও নবশায়কের বিষয়।

গোপো মালী তথা তৈলী তন্ত্রী মোদকবারুজী
কুলালঃ কর্ম্মকারশ্চ নাপিতো নবশায়কাঃ॥

গন্ধবণিকেরা বলেন নবশায়ক বা নবশাখার মধ্যে যখন তাহাদের নাম নাই; তখন তাহারা নিশ্চয়ই বৈশ্য। কাংসবণিক, শঙ্খবণিক ও মণিবণিকগণও বৈশ্যত্বে দাবী ছাড়িতে ইচ্ছা করেন না। বারুই ও তাম্বুলীরাও নবশায়কের শ্রেণীতে প্রবিষ্ট হইতে নিতান্ত অনিচ্ছুক। কিন্তু উল্লিখিত জাতি সমূহ বণিগ্‌বৃত্তিদ্বারা জীবিকানির্ব্বাহ করিলেও ইহারা সৎশূদ্র বলিয়া গণ্য হইয়া থাকেন। যথা:—

বিশুদ্ধান্বয়সম্ভূতো নিবৃত্তো মদ্য মাংসতঃ।
দ্বিজভক্তোবণিগ্‌বৃত্তিঃ স সচ্ছূদ্রঃ প্রকীর্ত্তিতঃ। পরাশর।

দেশীয় চলিত সর্ব্ববাদী কিংবদন্তীতে নিম্নলিখিত জাতি সমূহ নবশাখার মধ্যে গণ্য হইয়াছে।

যথা—তিলী মালী তাম্বুলী গোপ নাপিত গোছালী।
কামার কুমার পুঁটুলী সচ্ছূদ্রে নবশাখা বলী॥

গোপ ব'লতে সদ্গোপ (চাসা) ভোগা গোয়ালা বা অন্য গোয়ালা নহে, সদ্গোপই বুঝাইবে। মধুনাপিত নামক ময়রা জাতি নাপিতেরই অন্তর্গত, এখন থক্ হইয়াছে। গোছালী বলিতে বারুজী—বারুই।

শাস্ত্রীয় প্রমাণ—"বারুজা" পদে বারুই এবং তাম্বুলী বুঝায়। এই দুই জাতি একমূল হইতে উৎপন্ন, সুতরাং একজাত। পূর্ব্বকালে ঐ দুই জাতি পৃথক্ ছিল না। যাহারা বরোজে থাকিয়া পাণ-লতিকা বপন,রোপণ ও রক্ষণ করিত তাহারা বারুজী নামেই বিখ্যাত হয় এবং ঐ জাতির যাহারা তাম্বুল লইয়া গ্রামে, নগরে ও বিপণীতে বিক্রয়রূপ ব্যবসায়মাত্রদ্বারা জীবিকানির্ব্বাহ করিত, তাহারাই তৎকালে তাম্বুলী বলিয়া লোকসমাজে বিশেষ

পরিচিত হয়। ক্রমে বরজিয়া ও তামুলী পৃথক্ হইয়া পড়ে। বস্তুতঃ এই দুই জাতির সাধারণ সংজ্ঞা তাম্বুলী। ভোজান্নতা রহিত হইয়া যাওয়ায় বারুজী ও তামুলী এই দুই উপাধিতে বিভিন্ন জাতি রূপে গণ্য হইয়াছে। বস্তুতঃ এই উভয়ের আচার ব্যবহার একরূপ; তদ্বিষয়ে কোন সন্দেহ নাই।

---

## বারুই জাতির কথা।

গত ৫০ বৎসর হইতে বারুই জাতির বৈশ্যত্ব প্রতিপাদন করিবার চেষ্টা হইতেছে। বর্ত্তমানে ঢাকার উকীল শ্রীমান্ গোবিন্দচন্দ্র ভাওয়াল বি, এল, বারুই জাতির বিষয় যে রূপ অবতারণা করিয়াছেন তাহা পাঠ করিলে হাস্য সম্বরণ করা যায় না। তিনি বারুই জাতিকে শূদ্র ও বৈশ্য বর্ণের অন্তর্গত করিতে নারাজ। ক্ষত্রিয় অথবা ব্রাহ্মণ বর্ণের অন্তর্গত করিতে চাহেন। গোবিন্দ বাবুর উক্তি নিম্নে উদ্ধৃত করিলাম।

"বারুই জাতিকে একান্তই বৈশ্য বর্ণের অন্তর্গত করিতে চাহিলে তাহাদিগকে কৃষি বৈশ্য বলিয়া গণ্য করিতে হয়। কিন্তু তাহারা যে পান সৃজন করে তাহা বীজ হইতে উৎপন্ন নহে। পান লতাতে জন্মে। সুতরাং তাহারা কৃষক নহে, তাহারা হল ধারণ বা চালনা করে না! তাহারা গোরক্ষা বা গব্য বিক্রয় করে না এবং বৈশ্যগণ যে সকল নিষিদ্ধ দ্রব্য বিক্রয় করে তাহারা তাহা করে না। সুতরাং তাহারা বৈশ্য নহে।"

"বারুই জাতি ক্ষত্রিয় বর্ণের অন্তর্গত; নবশাখ বা নবশায়কের অন্তর্গত নহে। কারণ ক্ষত্রিয়গণ যখন দেহের রক্ষক ছিলেন,

তখন তাহারা দেহের শক্র নিবারক দ্রব্যও প্রস্তুত করিতেন। মানব দেহের বায়ু ও কফ এই দুই দোষ নাশক তাম্বুল সৃজনও ক্ষত্রিয়দিগের অধিকার ছিল। প্রাচীনকালে দত্ত উপাধিধারী বুদ্ধিমন্ত খাঁ চৌধুরী * বারুজীবী বংশ অলঙ্কৃত করিয়াছিলেন। ইনি সুন্দরবনের রাজা ছিলেন। তাহার রাজধানীর ধ্বংশাবশেষ এক্ষণেও খুলনা ও চব্বিশপরগণা জেলার মধ্যে দৃষ্ট হয়। সুন্দরবন কমিশনারের অধীন ভেমবাইল আবাদে (জেলা খুলনা থানা কালীগঞ্জ) তাহার নবরত্ন বিষ্ণুমন্দির এখন পর্য্যন্ত দৃষ্ট হয়।”

পানের ব্যবহার দ্বারা যখন মনুষ্যের জীবন রক্ষা হইতেছে তখন বারুই জাতি নিশ্চয়ই ক্ষত্রিয়। গোবিন্দবাবুর মতে মুচিরাও ক্ষত্রিয় বর্ণের অন্তর্গত হইতেছেন; কারণ তাহারা জুতা নির্ম্মাণ দ্বারা মনুষ্যকে বিপদ হইতে রক্ষা করিতেছে। যথা—

বর্ষাতপাদিকে ছত্রী দণ্ডী রাত্র্যাটবীযুচ।
শরীরত্রাণকাম্যো বৈ সোপানৎকঃ সদাব্রজেৎ॥

জ্যোতিস্তত্ত্ব ধৃত ব্যাসবচন।

পাদুকাধারণং বৃষ্যমোজস্যং চক্ষুষোর্হিতং।
সুখপ্রচারমায়ুষ্যং বল্যং পাদরুজাপহং॥
পাদাভ্যামনুপানভ্যাং নৃণাংচঙ্ক্রমণং সদা।
অনারোগ্যমনায়ুষ্যমিন্দ্রিয়ঘ্নমদৃষ্টিকৃৎ॥

রাজবল্লভ ধৃত আয়ুর্ব্বেদের বচন।

গোবিন্দ বাবু আরও বলেন “এরূপ কিম্বদন্তী আছে যে পান সৃজন প্রথমে ব্রাহ্মণের কর্ম্ম ছিল। পরে তাহারা উহা ত্যাগ

* কেহ কেহ বলেন, রাজা বুদ্ধিমন্ত প্রতাপাদিত্যেরও পূর্ব্ববর্ত্তী ছিলেন। ইঁহার সেনানিবাসও ছিল।

করেন। ঐরূপ পরিত্যাগ করাতে পাণের অধিষ্ঠাত্রী দেবতা ব্রাহ্মণকে অভিসম্পাত করেন। অদ্যাপি কোন ব্রাহ্মণ উপবিত ধারণ পূর্ব্বক বরজে প্রবেশ করিতে পারেন না।"

যে সকল ব্রাহ্মণ স্বইচ্ছায় পানের ব্যবসা ত্যাগ করিলেন এবং যখন তাহাদিগের ঐ ব্যবসা পুনরায় গ্রহণের উল্লেখ নাই তখন যোগ্যসূত্র বিহীন অর্থাৎ শূদ্রেরাই ক্রমে পানের বপন ও রোপণ আরম্ভ করেন ইহা অবশ্য স্বীকার করিতে হইবে। পূর্ব্বে ব্রাহ্মণেরা গোরক্ষা; করিতেন তাই বলিয়া কি এখনকার গোরক্ষকেরা ব্রাহ্মণ বংশ সম্ভূত বলিতে সাহসী হইবেন?

জনৈক অন্য নেতার উক্তি—

"ইহাদিগের মধ্যে বিবাহকার্য্যে যে মন্ত্র পঠিত হয় তাহা ব্রাহ্মণদিগের বিবাহ পদ্ধতির অনুরূপ। বিশেষতঃ ইহাদিগের মধ্যে কুশণ্ডিকাদি প্রচলিত আছে। ইহাদিগের স্বগোত্রে বিবাহ নিষেধ। সদ্গোপ ও বারুই ভিন্ন অন্য নবশায়কেরা স্বগোত্রে বিবাহ করেন।" পূর্ব্ববঙ্গের বারুই জাতি অদ্যাপিও আশ্বিন মাসে শুক্লপক্ষীয় নবমী তিথিতে লক্ষ্যানদীতীরে কুমারী উষা দেবীর পূজা করিয়া থাকেন। এবং ঐ দিন বঙ্গের বারুইগণ বরজে পাণ লতিকাকে কুমারী উষাদেবী জ্ঞানে পূজা করেন।" এই সমস্ত কারণে ইহারা বৈশ্যত্বপদ লাভের প্রার্থী।

অধিকন্তু ইহাদিগের মধ্যে কেহ কেহ বলেন, "বৈশ্যের যাবতীয় পদবী বারুজীতে বর্ত্তমান আছে। এবং কায়স্থ ও বারুজীর সাড়ে পনের আনা পদবীই সামঞ্জস্য দেখা যায়। আচার ব্যবহার ও সমাজ ধর্ম্ম সম্বন্ধীয় ক্রিয়াকলাপেও বারুজী যে বৈদ্য ও কায়স্থ জাতি অপেক্ষা হীন, তাহা দৃষ্টিগোচর হয় না। এই তিন জাতি

এক বৈশ্যবংশসম্ভূত। কারণ বৈশ্যের জাতিত্বমূলক গুপ্তপদবী এই তিন জাতি ছাড়া অপর জাতিতে দেখা যায় না। এখনও স্থানে স্থানে বৈদ্য ও কায়স্থে এবং কায়স্থ ও বারুজীতে পরস্পর বিবাহ প্রথা প্রচলিত আছে।" শ্রীপঞ্চানন কর—মৈমনসিংহ।

এই তিন জাতির বিবাহ প্রথা বৈশ্যত্ব সাম্য জ্ঞানে প্রচলিত হয় নাই। শূদ্রত্ব সাম্য জ্ঞানে হইয়াছে ইহা অবশ্য স্বীকার করিতে হইবে। পদবী সামঞ্জস্যে জাতি নির্ণয় হয় না। কায়স্থ জাতি যে বৈশ্যবর্ণের অন্তর্গত ইহা তাহারা স্বপ্নেও চিন্তা করেন না।

যে জাতি শূদ্র বটে, এবং বৈশ্য, ক্ষত্রিয় অথবা ব্রাহ্মণবর্ণের অন্তর্গত হইবার প্রয়াসীও বটে তাহারা অবশ্যই বঙ্গদেশে এক অভিনব অদ্ভুত জাতি রূপে গণ্য হইবেন সন্দেহ নাই।

এই জাতির অধিকাংশ নিরক্ষর হইলেও অনেককে বিদ্বান, উচ্চপদস্থ, বিনয়ী ও সৎক্রিয়াশালী দেখিতে পাই।

বঙ্গের সর্ব্বপ্রধান Superintending Engineer রায় শ্রীমান্ অন্নদাপ্রসাদ সরকার বাহাদুর এবং কলিকাতা হাইকোর্টের উকীল যশোহর নিবাসী শ্রীমান্ যদুনাথ মজুমদার বাহাদুর বারুই জাতির অলঙ্কার স্বরূপ।

সে যাহা হউক ইহাদিগের সামাজিক অবস্থা প্রভৃতির বিষয় নূতন কথা কিছু বলিবার আবশ্যকতা নাই। সকল জাতিই উচ্চ হইবার জন্য সচেষ্ট আছেন। ফল কথা নিজ নিজ যথার্থ মর্য্যাদা রক্ষা করাই কর্ত্তব্য।

# পুঁটুলী।

পুঁটুলী বলিলে গন্ধবণিক, শাঁখারী, কাঁসারী, তাঁতি তাম্বিলী ও প্রকৃত মোদক অর্থাৎ ময়রা জাতিকে বুঝায়। ইহারা পুঁটুলি (পোঁটলা) বাঁধিয়া প্রত্যেক গ্রামে ও পল্লীতে ব্যবসায় করে সুতরাং পুঁটুলীই এই সকলের সাধারণ উপাধি। ঐ উপাধি কৃত্রিম নহে।

যদবধি বাঙ্গালা দেশে এক পুরোহিত দ্বারা সৎশূদ্রগণের যাজন ব্যাপার চলিয়া আসিতেছে তখনই মোদক শাঁখারি, তাঁতি কাঁসারী, তাম্বিলী, গন্ধবণিকজাতি পুঁটুলী এই সংজ্ঞায় অভিহিত হইয়া সৎশূদ্রের দলে অর্থাৎ কায়স্থের নিম্নে নবশাখায় পরিগণিত হইয়াছেন। আবহমানকালের প্রচলিত ও অনুষ্ঠিত আচার ও ব্যবহারই তাহার বিশেষ প্রমাণ বলিয়া গণ্য হয়।

কেবলং শাস্ত্রমাশ্রিত্য নকরোতি বিনির্ণয়ঃ।
যুক্তিহীনবিচারেণ ধর্ম্মহানিঃ প্রজায়তে॥
বলবান্ লৌকিকশাস্ত্রাৎ লোকাচারঞ্চ ন ত্যজেৎ।

ব্রহ্মবৈবর্ত্তে গণেশখণ্ডে ৩৭ অ।

কেহ কেহ এরূপ আপত্তি করেন, যথা "ময়রা কি পুঁটুলী বাঁধিয়া সন্দেশ বিক্রয় করে? কাঁসারী পুঁটুলী বাঁধে, না বাস্তা বাঁধে? কড়ী বিক্রেতা পুঁটুলী বাঁধে, না গণিয়া দেয়? তাঁতিরা পুঁটুলী বাঁধে, না বাস্তা বাঁধে? শঙ্খ বিক্রেতারা পুঁটুলী বাঁধে, না এক একটী করিয়া বিক্রয় করে? বাস্তা আর পুঁটুলী কি এক অর্থবোধক? —পুঁটুলী বেণে" শব্দটী কেবল উড়িষ্যায় চলিত আছে, ইহাই সকলে জানেন। উড়িষ্যায় 'বেণে' ভিন্ন অন্য জাতিকে পুঁটুলী বলে না।

উত্তর ১। গন্ধবণিক পোঁটলা বাঁধিয়া যে মসলা বিক্রয় করে, তাহাতে কোন সন্দেহই নাই। ২। শাখারী যখন ক্রেতাকে শঙ্খের চুরি ও বালা প্রভৃতি বিক্রয় করে তখন তাহার হস্তে ঐ সকল বস্তু বাঁধিয়াই দেয়। ৩। কাঁসারী যখন ক্রেতাকে বাসন বিক্রয় করে সে পঁটুলী তাহার পূর্ব্বে বা পরে মিহি সুর্কীর পোঁটলা দ্বারা বাসন পরিষ্কার করিয়া থাকে। ৪। অল্প সংখ্যক মহাজন তাঁতিই কাপড়ের বস্তা বাঁধিয়া ব্যবসা করিতে সমর্থ। কিন্তু নির্দ্ধন বহু তাঁতি কাপড়ের পোঁটলা বাঁধিয়াই ব্যবসা করিয়া থাকে। দু দশ খানি কাপড়ে বাস্তা হয় না, পোঁটলাই হইয়া থাকে।

৫। মোদক যখন চিনি সন্দেশ প্রভৃতি দ্রব্য বিক্রয় করে, তখন তাহাকে পোঁটলা বাঁধিয়াই বিক্রয় করিতে হয়। অদ্যাপি ও যে সকল ময়রা কলার পাতা অথবা পদ্মের পাতায় সন্দেশাদি বিক্রয় করে তাহাদিগকে অবশ্যই পোঁটলা বাঁধিতে হয়।

## কাঁটাদিয়া দাস্তু বন্দ্যো বংশ।

দাশরথি ১১। বনমালী ১২। ভব ও ভীম ১৩। ভব পুত্র জিয়ো প্রভৃতি ১৪। জিয়ো পুত্র সুজো, রুদো, শিয়ো, শ্রীরঙ্গ, বিজো, দিগম্বর, মধু, পুরো, বসুন্ধর ও জয় ১৫। দিগম্বর পুত্র সর্ব্বানন্দ ও বলাই ১৬। সর্ব্বানন্দ পুত্র হিরণা ও ভরত ১৭। ভরত পুত্র রাম, গৌরীনাথ, পুরাই, ব্যাস ও শ্রীনাথ ১৮। গৌরীনাথের ২।১ পুরুষ পরে দুর্গাদাস ২০। দুর্গাদাসের ২।৩ পুরুষ পরে শিবরাম ২৩। শিবরাম পুত্র কালাচাঁদ ২৪।

শ্রীনারায়ণ ২৫। রামশঙ্কর ২৬। রামশঙ্কর পুত্র কৃষ্ণকিঙ্কর, রামগোপাল ও জয়গোপাল ২৭। কৃষ্ণকিঙ্কর পুত্র কৃষ্ণচন্দ্র ২৮। যাদবচন্দ্র ২৯।

রামগোপাল পুত্র পদ্মলোচন ২৮ কালীচন্দ্র ২৯। কালীচন্দ্র পুত্র হেমচন্দ্র রায় চৌধুরী (মৈমনসিংহের অন্তর্গত আমবেড়িয়া বা বর্ত্তমান হেমনগরের জমিদার) ৩০। হেমচন্দ্র পুত্র হেরম্বচন্দ্র, গঙ্গেশচন্দ্র, প্রফুল্লচন্দ্র ও যোগেশচন্দ্র ৩১।

জয়গোপাল পুত্র নবকুমার ২৮। কৈলাশচন্দ্র ২৯। কৈলাশচন্দ্র পুত্র সতীশচন্দ্র, ক্ষিতীশচন্দ্র, পৃথ্বীশচন্দ্র, নরেশচন্দ্র, দেবেশচন্দ্র, ভবেশচন্দ্র ও জ্ঞানেশচন্দ্র ৩০।

## শাণ্ডিল্য গোত্রে কাঁটাদিয়া বন্দ্য—পণ্ডিতরত্ন মেল।

(১ম পরিশিষ্ট ১৯ পৃঃ দেখ)

ব্যাস ১৮। মাধব ১৯। মহেশ্বর ২০। মহেশ্বর সুত হরি, শ্রীরাম, দুর্গাদাস ও রঘুনন্দন ২১।

---

## হরিবংশ—পণ্ডিতরত্ন মেল।

২১। হরি (বালীগ্রাম) পুত্র রামনারায়ণ ২২। রামকৃষ্ণ বা রামরাম (ভঙ্গ) ২৩। তৎপুত্র হরুরাম (হরকুমার), দেবীপ্রসাদ ও নকুড় ২৪। দেবী সুত হরচন্দ্র (সারেঙ্গা—বর্দ্ধমান) ২৫। তৎপুত্র উমেশ (গুহারা, বীরভূম) ২৬। উমেশ পুত্র মহিম, কালীপদ (মহীগার) ও হরিপদ ২৭। মহিম পুত্র গণপতি, ধনপতি

সুরপতি, উমাপতি ও পশুপতি ২৮। হরিপদ পুত্র খোকা ২৮। নকুড় পুত্র লব (অপুত্রক), কুশ (সাং শীতলগ্রাম, বীরভূম), রামদয়াল ও রামচরণ (কুলড়িয়া, বর্দ্ধমান) ২৫। কুশ পুত্র ভুবন ও বিষ্ণুচন্দ্র ২৬। ভুবন পুত্র ভোলানাথ ২৭। বিষ্ণুচন্দ্র পুত্র যোগেশ ও ভবেশ ২৭। যোগেশ পুত্র সত্যব্রত ২৮।

রামদয়াল পুত্র প্রতাপ (সাং পাতাড়াই বীরভূম) ও উমেশ ২৬। প্রতাপ পুত্রী ভবকালী ও শিবকালী ২৭। উমেশ পুত্র বিমলেন্দু ও সুরেন্দ্র ২৭। বিমলেন্দু পুত্র জগন্মোহন ২৮। সুরেন্দ্র পুত্র তারাপদ ২৮।

## শ্রীরাম বংশ—পণ্ডিতরত্ন মেল।

২১। শ্রীরাম পুত্র নারায়ণ ঠাকুর (খানাকুল কৃষ্ণনগর) ২২। শান্তিনাথ ২৩। বিষ্ণুরাম ২৪। শ্রীকৃষ্ণ ২৫। রঘুনাথ ২৬। রামপ্রসাদ ও গঙ্গারাম ২৭। রামপ্রসাদ পুত্র শ্যামাচরণ (অপুত্রক) ২৮। গঙ্গারাম পুত্র মদন (ভঙ্গ, জাহানাবাদ) মদন পুত্র দুর্গারাম, হরচন্দ্র (খয়েন) ও বিশ্বম্ভর ২৯। দুর্গারাম পুত্র মহেশ ৩০। মহেশ পুত্র লক্ষ্মীনারায়ণ ও অঘোর ৩১। অঘোর পুত্র ঝাড়েশ্বর (পাথরা) ৩২।

হরচন্দ্র পুত্র দেবীচরণ, নবগোপাল (অপুত্রক), জয়গোপাল বন্দ্যো। Munseff (বাঙ্গাল ভাবাপন্ন), যদুগোপাল ও কালীচরণ বন্দ্যো। Registrar, Calcutta University (ইনি খৃষ্ট ধর্ম্মাবলম্বী ছিলেন), তারিণী (Pleader, Hooghly) ও রামগোপাল ৩০।

দেবীচরণ পুত্র হরি L. M. S. ও পার্ব্বতী Pleader ভবানীচরণ বা ব্রহ্মবান্ধব উপাধ্যায় (ইনি ব্রাহ্মধর্ম্মাবলম্বী ও সন্ধ্যা পত্রিকার সম্পাদক ছিলেন) ৩১। হরি পুত্র যতীন্দ্র B. A. ও সুরেন্দ্র ৩২। পার্ব্বতী পুত্র অরুণ ৩২। জয়গোপাল পুত্র সতীশ, শ্রীশ, নির্ম্মল ও জ্ঞান ৩১। জয়গোপালের কন্যা সুশীলা দেবীর স্বামীর নাম শশধর চট্টো সাং মহীসার। সতীশ পুত্র শিবচন্দ্র ও শৈলেন্দ্র ৩২। যজ্ঞগোপাল পুত্র নর্ম্মদাপ্রসাদ ৩০। নর্ম্মদাপ্রসাদ পুত্র শৈলেন্দ্র ৩২। তারিণী পুত্র প্রাণধন B. L. মন্মথধন, কৃষ্ণধন ও শ্যামাচরণ ৩১। প্রাণধন পুত্র অরুণ, অমিয় ও অপূর্ব্ব ৩২।

## বং—দুর্গাদাস বংশ—পণ্ডিতরত্ন মেল

(১ম পরিশিষ্ট দেখ)

২১। দুর্গাদাস পুত্র রামভদ্র, রাঘবরাম, গঙ্গাধর, রত্নেশ্বর (ভঙ্গ), বিশ্বেশ্বর (অত্রহানি) ও চন্দ্রশেখর ২২। রামভদ্র পুত্র গোপাল, পাচুনামা শ্রীকৃষ্ণ (অত্রহানি) ও কেশব ২৩। শ্রীকৃষ্ণ পুত্র শিবনাথ, রামনাথ ও রামজীবন ২৪। রামজীবন পুত্র জগন্নাথ বিদ্যাভূষণ, রামকান্ত ও রামকানু ২৫। জগন্নাথ পুত্র রাধাকৃষ্ণ ও হরেকৃষ্ণ ২৬। রাধাকৃষ্ণ পুত্র মদনমোহন ও রামগোপাল ২৭। রামগোপাল পুত্র তারিণী ও রাখাল ২৮। রাখাল পুত্র কালীপ্রসন্ন কাব্যবিশারদ (ইনি হিতবাদীর সম্পাদক ছিলেন একণে ইহার সুযোগ্য পুত্র মনোরঞ্জন উক্তপদ অধিকার করিয়াছেন), হরিপ্রসন্ন ও দুর্গাপ্রসন্ন ২৯। কালীপ্রসন্ন সন্তান

মনোরঞ্জন বন্দ্যো ও সুরবালা দেবী ৩০। সুরবালা দেবীর স্বামীর নাম অবিনাশ চট্টো।

বিশ্বেশ্বর পুত্র রঘুনাথ, সন্তোষ, কৃষ্ণদেব, কিঙ্কর ও রামদেব ২৩। কৃষ্ণদেব পুত্র গোবিন্দ, সদাশিব. আনন্দিরাম, দেবীচরণ, রামগোপাল ও রামকিশোর ২৪। গোবিন্দ পুত্র শ্যামসুন্দর, বল্লভ, সীতারাম, গোকুল ও রামস্মরণ নামা কৃষ্ণস্মরণ ২৫। কৃষ্ণস্মরণ পুত্র ভগবতীচরণ ২৬। ভগবতীচরণ পুত্র গৌরচন্দ্র (বিবাহ চৌৎখণ্ড গ্রামে) ২৭। গৌরচন্দ্র পুত্র নবকিশোর (সাং খিদিরপুর পোঃ বারুই পাড়া মুর্শিদাবাদ), নিত্যানন্দ (সাং খিদিরপুর), ও চৈতন্যচরণ ২৮। নবকিশোর পুত্র ক্ষেত্রনাথ ২৯। জীবন-গোপাল ৩০। নিত্যানন্দ পুত্র গোবিন্দপ্রসাদ, গৌরীপ্রসাদ, তারিণীপ্রসাদ, হরিপ্রসাদ, গঙ্গাপ্রসাদ ও রামেশ্বর ২৯। গোবিন্দপ্রসাদ পুত্র পঞ্চানন ৩০। পুত্র রামশশী ৩১। গৌরী-প্রসাদ পুত্র রামচরণ ৩০। পুত্র চন্দ্রকান্ত ৩১। হরিপ্রসাদ পুত্র নীলকান্ত ৫০। পুত্র মৃত্যুঞ্জয় ৩১। রামেশ্বর পুত্র অমরনাথ বন্দ্যো (কাশীমবাজার মহারাজের এষ্টেটের কর্ম্মচারী) ৩০। অমরনাথ সন্তান রঞ্জন, অবনী, ধরণী, কন্যা কমলকামিনী (স্বামী নরেন্দ্র, দেবাই বংশ) ও শশাঙ্ক ৩১। সদাশিব পুত্র ধর্ম্মদাস, রামস্মরণ, ও হরিদেব ২৫।

---

## ২৬। মুং দৈবকীনন্দন প্রমুখ লোকনাথ বংশাবলী মেল পণ্ডিতরত্ন।

(১ম পরিশিষ্ট ১৩৮ পৃঃ দেখ)

লোকনাথ ২৭। বল্লভ ২৮। গোবিন্দ চক্রবর্ত্তী (ইনি প্রসিদ্ধ

গায়ক ছিলেন, ইহার পদাবলী অদ্যাপি বঙ্গদেশে সমাদৃত। ২৯। গোবিন্দসুত রামনারায়ণ (ভঙ্গ, বিদ্যাধরীভাবাপন্ন) ও রামকৃষ্ণ৩০।

রামনারাণ সুত শিবরাম, কালীচরণ, ঘনশ্যাম, পুরুষোত্তম, পরশুরাম ও গোপাল ৩১। কালী সুত বিজয়রাম ৩২। বঙ্কুবিহারী ৩৩। তৎসুত কুড়ারাম (সাং তেলিবেড়ে, জিলা বাঁকুড়া তেলিবেড়ের মুখোপাধ্যায় বংশ বিশেষ সম্ভ্রান্ত এখনও উপস্থিত অতিথিদের সদাব্রত দিয়া থাকেন) ও জগৎরাম ৩৪। কুড়ারাম সুত নিহালচন্দ্র, ধর্ম্মদাস ও পদ্মলোচন ৩৫। নিহাল সুত তারাচাঁদ ও নন্দেরচাঁদ ৩৬। তারাচাঁদ সুত গঙ্গাগোবিন্দ, হরগোবিন্দ মুখো (Retired Sub-Judge) ও রামগোবিন্দ ৩৭। হরগোবিন্দ পুত্র রমেশ ও অমরেশ ৩৮।

ধর্ম্মদাস পুত্র রামনারায়ণ ও গঙ্গানারায়ণ (অঃ পুঃ) ৩৬। রামনারায়ণ পুত্র জীবনকৃষ্ণ (অঃ পুঃ), ধনকৃষ্ণ ও গোপীকৃষ্ণ ৩৭। ধনকৃষ্ণ পুত্র সন্তোষ ৩৮। পদ্মলোচন পুত্র দ্বারিকানাথ ৩৬। পুত্র প্রসন্নকুমার, হরিহর, হেম (অঃ পুঃ), গোবিন্দ, অশ্বিনী, প্রমথ (অঃ পুঃ), ও মন্মথ (অঃ পুঃ) ৩৭। প্রসন্ন পুত্র অতুল, অখিল ও অপূর্ব্ব ৩৮। হরিহর পুত্র প্রফুল্ল, অবিনাশ, বিভূতি ও সত্যকিঙ্কর ৩৮। গোবিন্দ পুত্র সত্যরঞ্জন ৩৮। অশ্বিনী পুত্র নীলাম্বর ৩৮।

জগৎরাম পুত্র কালীপ্রসন্ন, গুরুপ্রসন্ন ও ভৈরবচন্দ্র (০) ৩৫। কালীপ্রসন্ন পুত্র গোপাল ৩৬। গোপাল পুত্র নন্দকুমার (০) ৩৭। গুরুপ্রসন্ন পুত্র অনন্তরাম ৩৬। অনন্তরাম পুত্র শশিভূষণ ও সারদা ৩৭। শশীভূষণ পুত্র জ্যোতীন্দ্র, সুরেন্দ্র, অমূল্য, অমর, মহীতোষ ও আশুতোষ ৩৮। সারদা পুত্র জ্ঞানেন্দ্র ৩৮।

# রামফুলিয়া মেল।

( সম্বন্ধনির্ণয় ১ম পরিশিষ্ট ১২৮ পৃঃ দেখ )।

শ্রীহর্ষ হইতে অধস্তন ১৮শ পুরুষ রাম, নৃসিংহ ও দ্যাকর। রামের ধারায় পুরুষোত্তম ( দিগ্‌সুই ) ৩০, ( ১ম পরিশিষ্ট ১৩১ পৃঃ ভ্রমবশতঃ পুরুষোত্তমের পর্য্যায় সংখ্যা ২৯ দেওয়া আছে )। পুরুষোত্তম সুত রামরাম ৩১। রামরাম সুত বলরাম ন্যায়ালঙ্কার ৩২। বলরাম সুত হরেকৃষ্ণ রামজয় ও রামচন্দ্র বিদ্যালঙ্কার ( বৈদ্যবাটী ) ইনি কলিকাতা সংস্কৃত কলেজের বেদান্তের অধ্যাপক ছিলেন ৩৩। হরেকৃষ্ণ সুত কৃষ্ণমোহন ও শম্ভুচন্দ্র ৩৪।

রামজয় সুত বিশ্বনাথ ( ১৭৮৭—১৮৪৯ ) নিবাস জিরাট বলাগড় ৩৪। বিশ্বনাথ সন্তান থাকমণি, দুর্গাপ্রসাদ ( ১৮৩২—১৯০৫ ), হরিপ্রসাদ ( ১৮৩৪—১৮৯৯ ), গঙ্গাপ্রসাদ ( ১৮৩৬—৮৯ ) ও রাধিকাপ্রসাদ ( ১৮৩৯—৯৪ ) ৩৫। দুর্গাপ্রসাদ-সন্তান বিনোদিনী ও সতীশ ৩৬। গঙ্গাপ্রসাদ সন্তান ভারতের উজ্জ্বলরত্ন ভবানীপুরনিবাসী সার্ আশুতোষ মুখোপাধ্যায় সরস্বতী M A., D.L , F.R.A S., F.R S.E., D Sc., C.S.I. ,Kt., P.R.S., Judge,Calcutta High Court, Vice-Chanceller Calcutta University., হেমন্তকুমার ( ১৮৬৬—৮৭ ) ও হেমলতা (১৮৭৪—১৯০২) ৩৬। আশুতোষ সন্তান কমলা, রমাপ্রসাদ, শ্যামাপ্রসাদ, উমাপ্রসাদ, অমলা, বামাপ্রসাদ ও বিমলা ৩৭।

রাধিকা সুত গিরীন্দ্র ( ১৮৬৫—১৯১১ ) ও ফণীন্দ্র ৩৬।

রামচন্দ্র সুত নন্দগোপাল, মদনগোপাল, রামগোপাল, হরগোপাল, নবগোপাল ( কৃষ্ণনগর কলেজের সংস্কৃতাধ্যাপক ), আনন্দগোপাল ও জীবনগোপাল ৩৪।

## বন্দ্য গয়ঘড় বৈদ্যনাথ বংশ—মেল খড়দহ।

( সম্বন্ধনির্ণয় ১ম পরিশিষ্ট—৫ পৃঃ দেখ )

১৮। বৈদ্যনাথ পুত্র গোপীকান্ত, গৌরীকান্ত, রামাচার্য্য, রমানাথ, কমলাকান্ত ১৯। গৌরীকান্ত পুত্র কুমুদেশ্বর, কবিকঙ্কণ ও রাজেন্দ্র ২০। কবিকঙ্কণ পুত্র রামচন্দ্র, ঘনশ্যাম, বলরাম ও রতিরাম ২১। রামচন্দ্র পুত্র নীলকণ্ঠ, কাশীশ্বর ও কৃষ্ণচন্দ্র ২২। নীলকণ্ঠ, পুত্র রামভদ্র, রাধাকান্ত, সীতাকান্ত কন্দর্প, ভগীরথ, আত্মারাম, নন্দকিশোর, দুর্গারাম, শ্যাম, জগদীশ নামা গোকুলচন্দ্র ২৩। গোকুলচন্দ্রপুত্র কাশীনাথ ( ভঙ্গ, সাং মহীসার মুর্শিদাবাদ ) ২৪। পুত্র রামনাথ ও রামকানাই ২৫। রামনাথ পুত্র নফরচন্দ্র (০), বামাচরণ (০), শ্যামাচরণ (০), দীননাথ (০) ও তরিণীশঙ্কর ২৬। তারিণীশঙ্করের স্ত্রী বিশ্বেশ্বরী দেবী ইনি লাভপুরের সরকারদিগের কন্যা। পুত্র পুর্ণানন্দ ( ইহার নিকট এই বংশাবলী প্রাপ্ত ) ২৭। পুর্ণানন্দ পুত্র অশ্বিনীকুমার, প্রফুল্লকুমার, ভোলানাথ, শম্ভুনাথ ও শৈলেন্দ্র ২৮। অশ্বিনীকুমার পুত্র মহাদেব ২৯।

---

## অবসথী গঙ্গানন্দ চট্টোঃ—বংশের একদেশ।

এই পুস্তকের ৮৬ পৃষ্ঠার শেষাংশ।

রামভদ্র সার্ব্বভৌম ২১ সুত বিষ্ণুরাম ২২ সুত মহাদেব ২৩ সুত ভগবান ২৪ সুত কৃষ্ণপ্রসাদ ( কুড়ান ) ২৫ সুত কামনেশ্বর ২৬। [redacted] উলা।

### ঐ অন্যধারা।

গঙ্গানন্দ ১৮ সুত বিশ্বেশ্বর ১৯ সুত রাজারাম ২০ সুত নরেন্দ্র

ওরফে আত্মারাম ২১ সুত মনোহর ( ভঙ্গ ) ২২ সুত গোবিন্দ ২৩ সুত জগৎ ২৪ সুত কৈলাশ ২৫ সুত সুরেশ ২৬ সাং উলা।

ঐ অন্যধারা।

গঙ্গানন্দ ১৮ পুত্র কৃষ্ণবল্লভ ১৯ পুত্র পীতাম্বর ২০ পুত্র রঘু, নন্দগোপাল, রামদেব, জানকী, শ্রীমন্ত ২১ রামদেব পুত্র বিষ্ণুরাম, শ্যামসুন্দর, রূপরাম, কেবলরাম, পঞ্চানন ২২ শ্যামসুন্দর পুত্র শিবরাম, বলরাম, দাতারাম * কৃষ্ণরাম ২৩ ( * দাতারামের সময় হইতে খড়দা ভাবাপন্ন ) দাতারাম পুত্র রামশঙ্কর, তারাশঙ্কর, ধনকৃষ্ণ, ঈশ্বরচন্দ্র, কৃষ্ণচন্দ্র, বিশ্বেশ্বর ২৪ ঈশ্বরচন্দ্র পুত্র উমেশচন্দ্র ২৫ পুত্র কালীপদ, দ্বিজপদ, সত্যপদ ২৬। সত্যপদ উলার কানাই. ছোটঠাকুর বংশের মন্মথনাথের কন্যা শ্রীসুষমা দেবীকে(গ্রন্থকারের দৌহিত্র) বিবাহ করেন। কালিপদ পুত্র চারুচন্দ্র, শরৎচন্দ্র ২৭। দ্বিজপদ পুত্র রবীন্দ্রনাথ, কুমারীশ, ধীরেন্দ্র, ভূপেন্দ্র ২৭। নিবাস থুপসরা পোষ্ট সরস্বতী বাজার জিলা বীরভূম।

থুপসরানিবাসী শ্রীচারুচন্দ্র চট্টোপাধ্যায় প্রদত্ত।

## বারেন্দ্রশ্রেণর ছঘরিয়া মতের কুলীন।

## ষষ্ঠীদাস চক্রবর্ত্তী।

বহুকালাবধি নদীয়া মহারাজের দেওয়ান বংশের [illegible] যেমন পদসংক্রান্ত মান আছে, অন্যদিকে তেমনই বারেন্দ্রশ্রেণীর মধ্যে দেওয়ান কার্ত্তিকচন্দ্র রায়ের অতিবৃদ্ধ প্রপিতামহ ষষ্ঠীদাস চক্রবর্ত্তী

কুলীনের এক নূতন দল স্থাপন করাতে, মত কর্ত্তার বংশ বলিয়া তাহাদের সম্মান রহিয়াছে। রোহিলাপটির মধ্যে মগিনপুর নামে যে এক মত আছে, ঐ মতস্থ কুলীনদিগের মধ্যে বিশুদ্ধ ছয়জনকে নির্ব্বাচন করিয়া এই মতের সৃষ্টি হয়, তজ্জন্ত ইহারা কুলীন শ্রোত্রিয় ছয়ঘরিয়া মতাবলম্বী বলিয়া খ্যাত হন। কার্ত্তিক বাবুর পূর্ব্বপুরুষের বিস্তর নিষ্কর ভূমি, তালুক ইত্যাদি ছিল, তদনুরূপ সৎক্রিয়াশালী ছিলেন বলিয়া তাঁহারা এ প্রদেশে বিশেষ সমাদৃত হইতেন এবং বিশেষ প্রতিপত্তিলাভ করিয়াছিলেন।

---

বারেন্দ্র বাৎস্য গোত্র কুথুমশাখ, পঞ্চপ্রবর ও সংযামনী গাই

## শ্রোত্রিয় বংশের বিবরণ।

### নদীয়া জেলার কৃষ্ণনগরের দেওয়ান চক্রবর্ত্তীদিগের বংশতালিকা।

১। দেওয়ান ষষ্ঠীদাস চক্রবর্ত্তী (ছয়ঘরিয়া কুলীনের প্রবর্ত্তক) পুত্র দেওয়ান রামরাম চক্রবর্ত্তী ২। তৎসুত রামগোপাল চক্রবর্ত্তী (মহারাজ কৃষ্ণচন্দ্রের দেওয়ান) ও মদনগোপাল রায় (মহারাজ কৃষ্ণচন্দ্রের সেনাপতি) ৩। মদন সুত রাধাকান্ত (মহারাজ শিবচন্দ্র, ঈশ্বরচন্দ্র ও গিরীশচন্দ্রের দেওয়ান) ও রত্নেশ্বর (মহারাজ শিবচন্দ্র, ঈশ্বরচন্দ্র ও গিরীশচন্দ্রের দেওয়ান ৪। রাধাকান্ত সুতা জগদ্ধাত্রী দেবী (স্বর্গীয় মহাত্মা রামতনু লাহিড়ীর পরমারাধ্যা ধর্ম্মনিষ্ঠা মাতা ঠাকুরাণী), রাধাকান্ত সুত তারাকান্ত (কর্ম্মকর্ত্তা), শিবাকান্ত ও উমাকান্ত ৫। উমাকান্ত সুত উমেশচন্দ্র ও দেওয়ান কার্ত্তিকেয়চন্দ্র রায় (ক্ষিতীশ বংশাবলী প্রভৃতি গ্রন্থ রচয়িতা; মহারাজ শ্রীশচন্দ্র,

সতীশচন্দ্র ও ক্ষিতীশচন্দ্রের দেওয়ান) ৬। কার্ত্তিকেয় সুত রাজেন্দ্রলাল, শ্রীদেবেন্দ্রলাল, শ্রীজ্ঞানেন্দ্রলাল রায় M. A., B L, (মহারাজ ক্ষিতীশচন্দ্র ও মহারাজ ক্ষৌণীশচন্দ্রের দেওয়ান) নরেন্দ্র, শ্রীসুরেন্দ্র (Manager, Nadia Raj), শ্রীহরেন্দ্র B.L., Pleader, High Court, Calcutta. দ্বিজেন্দ্রলাল (Mr. D. L Roy, M.A., Author and Deputy Magistrate ইনি বিলাতে সুশিক্ষিত ছিলেন মৃত্যু সন ১•২•) ৭। কার্ত্তিকেয় রায়ের কন্যার নাম মালতীমালা দেবী স্বামী ডাক্তার শ্রীযুক্ত নিকুঞ্জমোহন লাহিড়ী এম, বি ( ছয়রিয়া মতের কুলীন )।

রাজেন্দ্র পুত্র নৃপেন্দ্র ও বরেন্দ্র ৮। কন্যা উষাময়ী দেবী, স্বামী শ্রীউপেন্দ্রলাল মজুমদার ( Controller, India Treasuries ) দেবেন্দ্র পুত্র জিতেন্দ্র, প্রিয়েন্দ্র ৮। কন্যা প্রভাময়ী। জ্ঞানেন্দ্র পুত্র তারেন্দ্র, সত্যেন্দ্র ৮; কন্যা শোভাময়ী দেবীর স্বামী মুক্তাগাছার জমিদার বরদাকিশোর আচার্য্য চৌধুরীর পুত্র বীরেন্দ্র B. A. দ্বিতীয় কন্যা বিভাময়ী দেবীর স্বামী শান্তিপুরের ৺চন্দ্র মোহন ভট্টাচার্য্যের পুত্র নৃসিংহপ্রসাদ, তৃতীয় কন্যা কুমারী সুধাময়ী দেবী।

বরেন্দ্র পুত্র সুধীন্দ্র, শচীন্দ্র ও রবীন্দ্র ৮; কন্যা লাবণ্যময়ী।

সুরেন্দ্র পুত্র ভূপেন্দ্র, মুনীন্দ্র ও বীরেন্দ্র ৮।

হরেন্দ্র পুত্র মেঘেন্দ্র, হেমেন্দ্র ও রবীন্দ্র। কন্যা নিলীমার স্বামী শ্রীমতিলাল রায় M. A. ও প্রতিমার স্বামী শ্রীসুরেন্দ্রনাথ মজুমদার B. A.

দ্বিজেন্দ্র পুত্র দিলীপ কন্যা কুমারী মায়া দেবী। শ্রীহরেন্দ্রলাল প্রদত্ত

## কামদেব পণ্ডিতের বংশাবলীর একদেশ।

ভরদ্বাজ গোত্র খড়দহ মুখটী মৃত্যুঞ্জয় পণ্ডিতের বংশ—

(সম্বন্ধনির্ণয় ১ম পরিশিষ্ট ১৮ পৃঃ দেখ)

কামদেব পণ্ডিত ২১ সুত শ্রীধর, শ্রীকণ্ঠ, অনিরুদ্ধ, মধুসূদন, ভাস্কর, মৃত্যুঞ্জয়, বৈকুণ্ঠ, বাণী, ভরত, সুনন্দ, সুধাকর ২২। মৃত্যুঞ্জয় ২২ সুত জানকীনাথ, জগদানন্দ, শ্রীরাম ২৩। জানকীনাথ ২৩ সুত গোপাল ২৪ সুত কাশীশ্বর রাঘবেন্দ্র (সাং হালিসহর), রত্নেশ্বর (০) ও যজ্ঞেশ্বর ২৫। কাশীশ্বর ২৫ সুত কমলতপস্বী ২৬ সুত রামরাম (সাং কোন্নগর) ও কৃষ্ণরাম ২৭। রাঘবেন্দ্র ২৫ সুত রামকান্ত, কৃষ্ণদেব ও শ্রীকৃষ্ণ, (সাং হালিসহর) ২৬। যজ্ঞেশ্বর ২৫ সুত রামেশ্বর (সাং পানিহাটী) জেলা ২৪ পঃ ২৬।

২৬। শ্রীকৃষ্ণ সুত গঙ্গারাম ও ঘনশ্যাম(সাং সরুগুনা)২৭। সুত হাদান ওরফে প্রভুরাম(সাং-সরুগুনা জেলা যশোহর),নন্দরাম (সাং সরুগুনা জেলাযশোহর) ও কৃষ্ণপ্রসাদ(সাং খড়িখালী জেলাযশোহর) ২৮। হাদান ওরফে প্রভুরাম ২৮ সুত কেবলরাম, রামশঙ্কর বৈদ্যনাথ ২৯। কেবলরাম ২৯ সুত গৌরীকান্ত, উমাকান্ত ৩০। গৌরীকান্ত ৩০ সুত দেবেন্দ্র (০)৩১। উমাকান্ত ৩০ সুত মতিলাল ৩১। সুত অমৃতলাল (ইনি সব-জেলার ছিলেন), কিশোরী ও কৃষ্ণলাল ৩২। অমৃত ৩২ সুত নলিনীকান্ত ৩৩। রামশঙ্কর ২৯ সুত কমলাকান্ত(০), প্রেমচাঁদ (০) ৩০। বৈদ্যনাথ ২৯ সুত কাশীনাথ(০), মাণিক্যচন্দ্র ও হরিহর ৩০। মাণিক্যচন্দ্র ৩০ সুত নীলমণি (০), রামরতন (০), গিরীশচন্দ্র (ইনি বরিশালের

প্রসিদ্ধ মোক্তার ছিলেন), বাণী (০), চন্দ্রকান্ত (০), তারিণী চরণ (০) ৩১। হরিহর ৩০ সুত পার্ব্বতীচরণ ও দুর্গাচরণ (০) ৩১। পার্ব্বতীচরণ ৩১ সুত প্রসন্ন, অবিনাশচন্দ্র, আশুতোষ, (ইনি বরিশালের মোক্তার ছিলেন) ও যোগেশচন্দ্র ৩২। নন্দরাম সুত সৃষ্টিধর, রামকুমার ২৯। সৃষ্টিধর ২৯ সুত নীলকমল ৩০ সুত পঞ্চানন ও গোপালচন্দ্র (ইনি গবর্ণমেণ্টের Jailor ছিলেন, এখন পেন্সন লইয়া কুচবিহার ষ্টেটের জেলার আছেন) ৩১। পঞ্চানন ৩১ সুত শশধর ৩২ সুত খোকা ৩৩। গোপালচন্দ্র ৩১ সুত দ্বিজরাজ, অমূল্য ও পুলিন ৩২। দ্বিজরাজ ৩২ সুত হারাণ ৩৩। অমূল্য ৩২ সুত দুলাল ৩৩। রামকুমার ২৯ সুত মাধব (০) ৩০। কৃষ্ণপ্রসাদ ২৮ সুত আনন্দ ও কালীকুমার ২৯। আনন্দ ২৯ সুত হারাণ (০) আনন্দের কন্যা কৃপাময়ী ইনি কামতার সূর্য্যকান্ত বন্দ্যোপাধ্যায়ের প্রথমা স্ত্রী এবং জয়দিয়ার রাজমোহন মুখোপাধ্যায়ের মাতামহী। কালীকুমার ২৯ সুত দ্বারকানাথ, (ইনি প্রথম পক্ষের একমাত্র পুত্র), ষষ্ঠীচরণ, রামমোহন ও ভূপতি ৩০। দ্বারকানাথ ৩০ সুত উমেশচন্দ্র, অঘোরনাথ, হরিদাস ও তারাপদ ৩১। উমেশচন্দ্র ৩১ সুত নরেন্দ্র ইন্দুভূষণ ও অহিভূষণ ৩১। অঘোরনাথ ৩১ সুত অমরেন্দ্র ৩২।

---

## রামসন্তোষ বংশ।

(এই পুস্তকের ৯০ ৯১ পৃষ্ঠার ভ্রম সংশোধন ও বিস্তৃত বংশাবলী।)

২৬। শ্রীকৃষ্ণ (সাং হালিসহর) সুত গঙ্গারাম, ঘনশ্যাম

রামসন্তোষ ( ওরফে রুদ্ররাম ), মদন ও হরিরাম ২৭। রামসন্তোষের পূর্ব্ব নিবাস হালিসহর এক্ষণে ভূষণাগ্রাম। রামসন্তোষ সুত রঘুরাম বিদ্যানিধি ২৮। সুত শম্ভুনাথ ওরফে কৃষ্ণকিঙ্কর (সাং ভূষণা) ও শ্রীনাথ (০) ২৯। শম্ভুনাথ সুত কালীপ্রসাদ কুলাচার্য্য বাচস্পতি (কালীপ্রসাদের কুলাচার্য্য বাচস্পতি উপাধি ছিল। (স্ত্রী চিত্রাসুন্দরী দেবী), গোরাচাঁদ, রামরাম ও রামনারায়ণ ৩০।

কালীপ্রসাদ সুত স্বার্থকরাম, রাধানাথ, দীননাথ (০), প্রাণনাথ ও সীতানাথ (০), ৩১। স্বার্থকরাম সুত কেদারনাথ(০) ৩২। রাধানাথ সুত দ্বারকানাথ (০), তারকনাথ ও নিবারণ (০) ৩২। তারকনাথ সুত ক্ষেত্রনাথ, কন্যা যাদুমতী ও মনমতী ৩৩। ক্ষেত্রনাথ সুত পাঁচুগোপাল ৩৪।

প্রাণনাথের স্ত্রীর নাম গৌরমণী দেবী (ইনি কামতার মৃত্যুঞ্জয় ওরফে তেকু মৌলিকের ২য় কন্যা)। প্রাণনাথ সুত কিশোরীমোহন ৩২ (ইনি জেলা ২৪ পরগণার খ্যাতনামা Police Inspector ছিলেন। ১৩০৯ সালের ২১ শে আষাঢ়, ভবানীপুরে ( কলিকাতা ) ইহার মৃত্যু হয়। কিশোরীর স্ত্রীর নাম নিস্তারিণী দেবী ( ইনি কামতার সূর্য্যকান্ত বন্দ্যোর ২য় কন্যা)।

কিশোরীমোহন সুত রাজমোহন মুখোপাধ্যায় ( ইনি কোটচাঁদপুরের অনারারী ম্যাজিষ্ট্রেট এবং মিউনিসিপাল কমিশনার ১নং ইউনিয়নের প্রেসিডেণ্ট পঞ্চাইৎ। ঝিনাইদহ লোকাল বোর্ডের, যশোহর এগ্রিকালচার এসোসিয়েসনের এবং জয়দিয়ার, মধ্য ইংরাজি স্কুলের মেম্বর। ), হরিমোহন ও অনাদি মোহন (০) ৩৩। কিশোরী মোহনের দুই কন্যা কিরণশশী ( স্বামী পূর্ণচন্দ্র

মৌলিক সাং সোনাতনপুর, জেলা যশোহর) ও শরৎশশী (স্বামী সুরেন্দ্রনাথ চট্টো সাং বোড়ায়, জেলা যশোহর।)

রাজমোহনের স্ত্রীর নাম শ্রীমতী ভুভারহারিণী দেবী (ইনি কাদিরকোল নিবাসী যোগেশ চন্দ্র গঙ্গোপাধ্যায়ের ১মা কন্যা)। রাজমোহন সুত নলিনীমোহন (অকালে মৃত্যু), অবনীমোহন, যামিনীমোহন, মুরারীমোহন ও রোহিনীমোহন ৩৪। রাজমোহনের চারি কন্যা, পুলিনবালা (বিবাহান্তে মৃত্যু), উমাসতী (স্বামী হৃদয়গোপাল বন্দ্যো সাং সাধুহাটী, জেলা যশোহর). ভগবতী (স্বামী বিজয়গোপাল চট্টো সাং তিলোক, জেলা খুলনা) ও উমাতারা।

হরিমোহনের স্ত্রীর নাম সরোজবাসিনী দেবী ইনি মহেশপুরের জমিদার, হলধর রায় চৌধুরীর ২য়া কন্যা। হরিমোহন এখন ২৪ পঃ জেলার Police Sub-Inspector হরিমোহন সুত মনোজ মোহন, সৌরিন্দ্র মোহন ও কন্যা উমারাণী ৩৪।

২৩। জগদানন্দ সুত গুণানন্দ ২৪। সুত শ্রীকৃষ্ণ ২৫। সুত গোবিন্দ ২৬। সুত রামনারায়ণ ও গোপাল ২৭। রামনারায়ণ সুত রামনাথ ও শ্যাম সুন্দর ২৮। শ্যামসুন্দর সুত শিবচরণ ও আত্মারাম (সাং মণ্ডলঘাট গোবিন্দপুর) ২৯। শিবচরণ সুত রামজয় ৩০। আত্মারাম সুত মাণিকরাম, রামধন ও রাধামোহন ৬০।

শ্রীরাম ২৩ সুত রামনাথ ওরফে রামবল্লভ, মথুরানাথ, জনার্দ্দন (সাং ভারারদহ) ও রাজীবলোচন, ২৪। [illegible]নাথ ২৪ সুত চাঁদ ২৫ সুত দেবীদাস, অনন্ত ও ভগবতী ২৬। দেবীদাস ২৬ সুত রাঘবেন্দ্র বাচস্পতি (সং দক্ষিণেশ্বর), রামনাথ

তর্কভূষণ (সাং শ্রীরামপুর) রামরাম তর্কালঙ্কার (সাং মাহেষ) ২৭।

রাঘবেন্দ্র ২৭ সুত কৃষ্ণ ২৮ কৃষ্ণসুত রামানন্দ ও গঙ্গাধর ২৯। অনন্ত ২৯ সুত শুকদেব, চামু, রাধাকান্ত, ও হরিদেব (সাং হালিসহর) ২৭। শুকদেব ২৭ সুত রসিক (সাং কোন্নগর) ২৮। রাধাকান্ত ২৭ সুত রমাকান্ত, রামচরণ, বীরেশ্বর ও সীতারাম ২৮। ভগবতী ২৬ সুত রামশরণ,(সাং বালি) ও রামজীবন (সাং কোন্নগর) ২৭। রাজীবলোচন ২৪ সুত রঘুনন্দন ২৫। সুত রামরাম (সাং জনাই), শ্রীবল্লভ, মহাদেব (সাং রিষড়া) ও গোপীনাথ (সাং ঢাকুরিয়া) ২৬। শ্রীবল্লভ ২৬ সুত রামভদ্র (সাং শ্রীরামপুর) ২৭ সুত রামনাথ, রমানাথ, মাধবরাম ও রামরাম ২৮। রামনাথ সুত রামানন্দ প্রভৃতি ২৯। রামানন্দ সুত রামশঙ্কর প্রভৃতি ৩০। (সাং মণিখালি কৃষ্ণনগর)। রামশঙ্কর সুত হরিহর, শ্রীধর, হরেকৃষ্ণ ও কৃষ্ণমোহন ৩১। রামরাম ২৮ সুত কেবলরাম ২৯ সুত রামরত্ন ৩০ সুত রামদয়াল ৩১ সুত গোপালচন্দ্র (সাং বেহালা জেলা ২৪ পরগনা) ৩২। সুত রামচন্দ্র, অমৃতলাল মুখোপাধ্যায়, M. A. (ইনি এখন District Magistrate, Birbhum), ও কালীচরণ ৩৩। অমৃতলাল ৩৩ সুত বিজনলাল, হিরণলাল, কানাইলাল ৩৪। মহাদেব সুত দুর্গারাম (সাং শ্রীরামপুর) ২৭।

শ্রীরাজমোহন মুখোপাধ্যায় প্রদত্ত,
সাং জয়দিয়া জেলা যশোহর।

## মুং খুং কৃষ্ণ ঠাকুরের ধারা।

সম্বন্ধ নির্ণয়—৫০৩ পৃঃ।

৩৩। চন্দ্রভূষণের পুত্র ক্ষেত্রগোপাল B.A. ওরফে নকুল এবং অমিয় ৩৪।

## বন্দ্যো বংশ রামেশ্বর চক্রবর্ত্তীর ধারা।

সম্বন্ধ নির্ণয়—৫০৮ পৃঃ।

রামেশ্বর ২২। রামনাথ ২৩। রামজীবন ২৪। শিবরাম ২৫। কৃষ্ণরাম ২৬। রামপ্রসাদ ও রঘুরাম ২৭। রামপ্রসাদ সুত নৃসিংহ ২৮ সুত রুক্মিণীনাথ ও হরিনাথ ২৯। হরিনাথ ভূতপূর্ব্ব অধ্যাপক সংস্কৃত কলেজ, হরিনাথ হইতে শিবপুরে বাস। হরিনাথ পুত্র গোপালচন্দ্র বন্দ্যোপাধ্যায় (Retired Additional Judge, Dacca and other places) মহেন্দ্র B. L. উকীল, যোগীন্দ্র, চারুচন্দ্র B. L. উকীল, সনৎ, উপেন্দ্র ও নরেন্দ্র B. L. উকীল ৩০। গোপাল চন্দ্রের স্ত্রীর নাম শ্রীমতী মন্দাকিনী দেবী, পুত্র যতীন্দ্র L. M. S. Doctor, জ্ঞানেন্দ্র M. A. Deputy Magistrate, বীরেন্দ্র, নৃপেন্দ্র, রাঘবেন্দ্র ও সচীন্দ্র ৩১। মহেন্দ্র পুত্র বলেন্দ্র, ভূপেন্দ্র, শৈলেন্দ্র, B. A. Bar-at-Law, দ্বিজেন্দ্র ও রমেন্দ্র ৩১। রুক্মিণীনাথ ২৯ পুত্র নবীনচন্দ্র ৩০। তৎপুত্র **ললিতকুমার বন্দ্যোপাধ্যায়** বিদ্যারত্ন M. A. Professor Bangabasi College ও কুমুদকুমার ৩১। ললিতকুমারের পুত্র শিশিরকুমার B. A. সলিলকুমার ও সাতকড়ি ৩২। রঘুরাম

২৭ পুত্র কালীকান্ত (জজপণ্ডিত) ও নবকান্ত (জজপণ্ডিত) ২৮। কালীকান্ত পুত্র রাধানাথ ও মদন ২৯। রাধানাথ পুত্র উমেশ ও মহেশ ৩০। মহেশ পুত্র সতীশ, ক্ষিতীশ, যতীশ ও হরিশ ৩১। মদন ২৯ পুত্র অশ্বিনী ও শ্রীশ ৩০। অশ্বিনী পুত্র প্রবোধ ও আর ৩ জন ৩১। নবকান্ত ২৮ পুত্র শশিভূষণ ২৯। তৎপুত্র জ্যোতিষ, শচী ও জিতেন্দ্র ৩০।

শ্রীললিতকুমার বন্দ্যো প্রদত্ত।

## চট্টবংশ।

সম্বন্ধ নির্ণয় ৫৮২ পৃঃ দেখ

২৭ উমকান্ত সুত যদুনাথ ( Late Deputy Magistrate ) ও রেবতী (Deputy Magistrate. ২৮।)

---

## কাঁটাদিয়া বন্দ্যো বংশ।

রঘুরাম ২৪ (সঃ মূ ৪৩৩ পৃঃ)। কালাচাঁদ ২৫ (১ম পঃ ১১পৃঃ)। বিদ্যাধর ২৬ (১ম পঃ ২৫ পৃঃ)। রাজকৃষ্ণ ২৭। রামচন্দ্র ২৮। সদাশিব, তারক ও ঈশান ২৯। সদাশিব সুত রেবতীচন্দ্র B. L. মুন্সেফ ৩০। রেবতী সুত জ্ঞানেন্দ্র M. A. B. L. মুন্সেফ, তেজচন্দ্র B. A., প্রসাদচন্দ্র B. A., ত্রিদিবচন্দ্র B. A. ৩১। তারক সুত শৈলেন্দ্রচন্দ্র মুন্সীগঞ্জের উকীল ৩০। ঈশান সুত পরেশনাথ B. L. ঢাকার উকীল ৩০। ৺ রেবতীচন্দ্রের মাতামহী

মহামায়া দেবী সহমরণ গিয়াছিলেন। তাঁহার শ্মশানোপরি যে মঠ আছে তাহা "সতী ঠাকুরাণের মঠ" নামে পরিচিত। বিশেষ বিবরণ বাণী, ৩য় বর্ষ, ভাদ্র ১৩১৭ সালের পত্রিকায় দ্রষ্টব্য। প্রসাদচন্দ্র বাগ্মীপ্রবর সুরেন্দ্রনাথের জামাতা মিষ্টার বি, সি, চাটার্জ্জির ভগিনীকে বিবাহ করিয়াছেন। অধুনা লণ্ডন University College এ পড়িতেছেন।

ইহাদের আদিম বাসস্থান কোথায় জানিনা, তবে ইহারা ঢাকাজিলার বিক্রমপুরস্থ সুপ্রসিদ্ধ কালীপাড়া গ্রামবাসী। কালীপাড়া ও তন্নিকটস্থ সাবাজনগর, বাটশ্বর ও তারপাশা বিক্রমপুরের সামাজিক কেন্দ্রস্থল ছিল। প্রায় পঁয়ত্রিশ বৎসর হইল উহা পদ্মানদীর কুক্ষিগত হইলে ইহারা বিক্রমপুরের দক্ষিণ পূর্ব্বপ্রান্তে বর্ত্তমান বজ্রযোগিনী ও প্রাচীন রামপালের সন্নিহিত কাঁটাদিয়া গ্রামে আসিয়া বাসস্থান নির্ম্মান করিয়াছেন।

বিক্রমপুরের ইতিহাস প্রণেতা শ্রীমান্ যোগেন্দ্র নাথ গুপ্ত বলেন "লক্ষ্মণ সেন রামপাল নগরে রাজধানী স্থাপন করিলে পর তদীয় মন্ত্রী হলায়ুধ ভট্টাচার্য্য পূর্ব্বোল্লিখিত কাঁটাদিয়া গ্রামে বাস করেন, এবং তাহার বংশীয় এই কাঁটাদিয়া গ্রামবাসী জগন্নাথ ঠাকুর শ্রীচৈতন্যদেবের সমসাময়িক শিষ্যবৃন্দের মধ্যে শীর্ষস্থানীয় ছিলেন। আনুমানিক ৪০ বৎসর পূর্ব্বে এই কাঁটাদিয়া গ্রামে পূর্ব্ব বঙ্গের সর্ব্বপ্রধান পণ্ডিত ৺ কমলাকান্ত সার্ব্বভৌম বিরাজ করিতেন তাহার পৌত্র এখনও জীবিত আছেন।"

রামপালের সন্নিহিত কাঁটাদিয়া গ্রাম হইতে কাঁটাদিয়া বন্দ্য বংশের নামকরণ হয় নাই। কণ্টকদ্বীপ (অর্থাৎ কাটোয়া) হইতে কাঁটাদিয়া বন্দ্যঘটীর নাম করণ হইয়াছে।

## সাখুয়াইগ্রামী ভরদ্বাজ বংশ বিবরণ।

ময়মনসিংহ জেলান্তর্গত সুসঙ্গ পরগণায় "পুষ্করাক্ষ বাগীশ" অষ্টম শতাব্দীর শেষ কিম্বা নবম শতাব্দীর প্রথম ভাগে বর্ত্তমান ফুলপুর থানার অধীন সাখুয়াই গ্রামের অনতিদূরে পীকা গ্রামে প্রথম বাড়ী নির্ম্মাণ করেন। বোধ হয় তিনি তদানীন্তন সুসঙ্গের নৃপতিকে দীক্ষা প্রদান করিবার উদ্দেশ্যে প্রথম এদেশে আসেন। পুষ্করাক্ষের দুই পুত্র তন্মধ্যে ১ম কমল সার্ব্বভৌম এবং ২য় নারায়ণ পঞ্চানন।

কমল সার্ব্বভৌমের বংশধরগণ ভট্টাচার্য্য এবং নারায়ণ পঞ্চাননের বংশধরগণ 'চক্রবর্ত্তী' উপাধিতে ভূষিত। কমল সার্ব্বভৌমের পুত্র মগাদেব সিদ্ধান্ত,তৎপুত্র মুকুন্দ ইনিপাণ্ডিত্যের গৌরবে ভট্টাচার্য্য চক্রবর্ত্তী এই দুইটী উপাধী লাভ করিয়াছিলেন। একদিন তাহারই অসামান্য প্রতিভা বলে দিগ্‌দিগন্ত আলোকিত হইয়াছিল। আজও "বঙ্গে খাতৌ কমল কুমুদী সর্ব্বদেশে মুকুন্দঃ" এই কবিতাংশটী বৃদ্ধদের মুখে শুনিতে পাওয়া যায়।

মুকুন্দ পুত্র রামভদ্র তর্কবাগীশ ও রামগোবিন্দ। তর্কবাগীশের সময় নির্ব্বাচন করা সুকঠিন ও সময় সাপেক্ষ। তবে এইমাত্র বলা যাইতে পারে যে, তদানিন্তন সুসঙ্গাধিপতি রাজা রামজীবনের সমসাময়িক। ইহা উভয় নামীয় ১০০০ শতাব্দীর সনদ দর্শনে বিবেচিত হয়। তিনি সাখুয়াই গ্রামে আবাস ভূমি স্থাপনের স্থান নির্ব্বাচন করেন।

রামভদ্র তর্কবাগীশের পুত্র রঘুনাথ বিদ্যানিবাস। ইনি ১০৮২ সনের লোক। রাজা রামসিংহ হইতে উক্ত সনের ব্রহ্মোত্তর প্রাপ্ত সনদ দর্শনে জানা যায়।

রঘুনাথ পুত্র রামনাথ ন্যায়ালঙ্কার বহু ব্রহ্মোত্তর প্রাপ্ত হন এবং ১০৯৪—১১৫০ সন পর্য্যন্ত ইহার কার্য্যকাল দেখা যায়। এই বংশের অধিষ্ঠাত্রী দেবী ৺ দশভূজা। সুসঙ্গের ৺ দশভূজার সমসাময়িকই সম্ভব। মুকুন্দ ভট্টাচার্য্য চক্রবর্ত্তীর ২য় পুত্রের দুইটী শাখা হইয়াছে। দুই শাখাতেই ৺দশভূজা বর্ত্তমান আছেন। বোধ হয় মুকুন্দ ভট্টাচার্য্য মহাশয়ের সময় কিম্বা তাহার পূর্ব্বে একটী ৺দশভূজা স্থাপিতা ছিল। বিভাগকালে বোধ হয় তর্কবাগীশ মহাশয়ের বংশেতেই পূর্ব্বতনা ৺ দশভূজা ছিলেন। পক্ষান্তরে ৺ দশভূজা না পাইয়া ২য় ৺ দশভূজা প্রতিষ্ঠা করিয়া ছিলেন।

রামনাথ ন্যায়ালঙ্কার মহাশয়ের সময়ে কোন বিশেষ ঘটনায় রাজা জীবনসিংহকে দীক্ষা প্রদান করিতে অসম্মতি জ্ঞাপন করায় তাহারা বাকলজোড়া ভট্টাচার্য্য হইতে মন্ত্র গ্রহণ করেন। রামনাথ পুত্র সীতারাম সার্ব্বভৌম রাজা রণসিংহ হইতে ১১৬০ সনে প্রথম ব্রহ্মোত্তর প্রাপ্ত হন। তৎপুত্র শিব ভট্টাচার্য্য উনি ঋষি তুল্য লোক ছিলেন। শিব ঠাকুরের জ্যেষ্ঠ পুত্র রামমোহন সিদ্ধান্ত। তাহার মত পণ্ডিত তৎকালে অতি বিরল ছিল। তিনিই এদেশে প্রথম রঘুনন্দন স্মৃতির পুষ্টি সাধন করেন, তাহার লিখিত পুস্তক দৃষ্টেই তাহা অনুমানিত হয়।

রামমোহনের কনিষ্ঠ ভ্রাতা শ্রীকান্ত বিদ্যালঙ্কার সর্ব্বদা নিদ্রাযোগে অভিভূত থাকিয়াও পাঠ্য পুস্তক, সমগ্র স্মৃতি, ব্যাকরণ ও মেদিনীকোষ প্রভৃতি স্বহস্তে লিখিয়া অধ্যয়ন করিয়াছিলেন। তিনি কাওয়াখালা নিবাসী পণ্ডিতপ্রবর নিমাই শিরোমণির অদ্বিতীয় স্নেহাস্পদ ছাত্র ছিলেন। তিনি তীক্ষ্ণবুদ্ধি ও

পাণ্ডিত্য প্রভাবে পণ্ডিত সমাজে খ্যাতি লাভ করিয়াছিলেন। তিনি দীর্ঘে ও বলিষ্ঠে অদ্বিতীয় ছিলেন। তাহার দেহের লম্বার পরিমাণ ৭ ফিট ছিল। পূর্ব্বে রেল ষ্টিমারাভাবে কাশী, গয়া, শ্রীক্ষেত্র প্রভৃতি তীর্থ পদব্রজে তিনি পরিভ্রমণ করিয়াছিলেন।

ব্রজকান্ত বিক্রমপুরে ন্যায় ও স্মৃতি পড়িয়া ন্যায়রত্ন উপাধী লাভ করেন এবং ১২৮৭ সনে প্রথম কলিকাতায় গভর্ণমেণ্ট ও ঢাকায় সারস্বত পরীক্ষা দিয়া "স্মৃতি পঞ্চানন" উপাধী লাভ করেন। তিনি পাঠাবস্থাতেই "লোহিত্য জ্ঞানদিপীকা" নামে একখানি ব্রহ্মপুত্র-মাহাত্ম্য পুস্তক মুদ্রিত করিয়া প্রকাশ করেন এবং পৌরানিক স্ত্রী আচার, প্রাদেশিক ভাষা ও বাঙ্গালা ধাতু প্রভৃতি সংগ্রহাবস্থায় অমুদ্রিতভাবে আছে, অধিকন্তু তিনি বৈদিক মন্ত্র দির অভাব পুরণ করিয়া ছন্দাদি নির্ণয় করেন। স্মৃতি পঞ্চানন মহাশয়ের জীবনের শেষ কাজ বোধ হয় একটী মধ্য বাঙ্গালা স্কুল স্থাপন।

## মৈমনসিংহের সাখুয়াই গ্রামী ভরদ্বাজ বংশাবলী।*

পুষ্করাক্ষ বাগীশ বা একদণ্ড বাগীশ (আদি সাখুয়াই ভরদ্বাজ) ১। তৎপুত্র কমল সার্ব্বভৌম ও নারায়ণ পঞ্চানন ২।

এই বংশের বিস্তৃত বংশাবলী সম্বন্ধনির্ণয়ের চতুর্থ পরীশিষ্টে মুদ্রিত হইবে

## আমুয়াবাড়ী।

কমল সুত মহাদেব সিদ্ধান্ত ৩। তৎসুত মুকুন্দ চক্রবর্ত্তী ৪। তৎসুত রামভদ্র তর্কবাগীশ ও রামগোবিন্দ ৫। রামভদ্র সুত রঘুনাথ বিদ্যানিবাস ও রাজীবলোচন ৬। রঘুনাথ সুত রামনাথ ন্যায়ালঙ্কার ৭। সীতারাম সার্ব্বভৌম ৮। শিবভট্টাচার্য্য (চন্দ্রেশ্বর), রামকিশোর (অঃ পুঃ), কল্যাণ ও দেবীপ্রসাদ (অঃ পুঃ) ৯। শিব সুত রামমোহন সিদ্ধান্ত, গৌরীদাস (অঃ পুঃ) ও শ্রীকান্ত বিদ্যালঙ্কার ১০। রামমোহন সুত জয়নাথ (অঃ পুঃ), ব্রজনাথ তর্কলঙ্কার, রাধানাথ (অঃ পুঃ) ও কৃষ্ণনাথ (অঃ পুঃ) ১১। ব্রজ সুত যদুনাথ, জানকীনাথ, ও জ্যোতিরিন্দ্র নাথ ১২। শ্রীকান্ত সুত তারিণীকান্ত (অঃ পুঃ) ও ব্রজকান্ত স্মৃতি পঞ্চানন, ন্যায়রত্ন ১১। ব্রজকান্ত স্মৃতি পঞ্চানন সুত চন্দ্রকান্ত স্মৃতি বিশারদ ও গিরিজাকান্ত ১২।

## মঠবাড়ী।

রাজীবলোচন সুত কৃষ্ণদেব বিশারদ ও রামদেব তর্কবাগীশ ৭। কৃষ্ণ সুত হরিপ্রসাদ ও কৃষ্ণানন্দ (অঃ পুঃ) ৮। রামদেব তর্কবাগীশ সুত কৃষ্ণরূপ ও কৃষ্ণপ্রসাদ চূড়ামণি ৮। কৃষ্ণরূপ সুত কালীপ্রসাদ ও কালীকিঙ্কর শিরোমণি ৯। কালীপ্রসাদ সুত কালীলোচন ১০। তৎসুত [illegible]কিশোর পঞ্চানন (নিঃ সঃ) ১১। কালীকিঙ্কর সুত রামচন্দ্র ১০। তৎসুত জয়চন্দ্র ১১। তৎসুত শশীকুমার, উমেশ ও দ্বিজেন্দ্র চন্দ্র ১২।

কৃষ্ণপ্রসাদ সুত কালীকান্ত ও আরাধন ৯। কালীকান্ত গঙ্গাচরণ (অঃ পুঃ) ১০। আরাধন সুত বিশ্বেশ্বর ১০। তৎসুত প্রাণনাথ (অঃ পুঃ) ও ঈশান চন্দ্র ১১। ঈশান সুত রমেশ চন্দ্র ভট্টাচার্য্য B. A., B. L. (এই বংশে ইনিই প্রথম পাশ্চাত্য শিক্ষায় শিক্ষীত ও বেতনগ্রাহী) ও অশ্বিনী ১২।

---

## রুদ্ররাম চক্রবর্ত্তীর একদেশ।

(৯৭ পৃষ্ঠা দেখ)

রুদ্ররাম ২৪। পুত্র রামচন্দ্র ২৫। পুত্র রূপরাম ২৬। পুত্র সহস্র রাম ২৭। পুত্র রামলোচন ও রামরাম ২৮। রামলোচন পুত্র বিজয় রাম ও কৃষ্ণরাম ২৯। কৃষ্ণরাম পুত্র রামকিঙ্কর ও হরিরাম ৩০। হরিরাম পুত্র শিবচন্দ্র, নয়ান চন্দ্র, রামচন্দ্র, কৃষ্ণচন্দ্র, বিষ্ণুচন্দ্র ৩১। নয়ানচন্দ্র ৩১। পুত্র গঙ্গাধর ৩২। পুত্র রামময় ৩৩। পুত্র কেদার নাথ বিদ্যাবাচস্পতী, ইনি বর্দ্ধমান মহারাজার মহাভারত অনুবাদক, (৩নং দেওয়ানপাড়া লেন, কলিকাতা) ৩৪। কেদারনাথ পুত্র সত্যেন্দ্র, অমরেন্দ্র, (হোমিওপ্যাথিক ডাক্তার) দেবেন্দ্র ও দুর্গাদাস ৩৫

## বাঘআঁচড়া নিবাসী—ভগীরথ বন্দ্যোপাধ্যায়ের ধারা।

রামশরণ পুত্র রামজীবন, পুত্র রামশঙ্কর, পুত্র রামকানাই পুত্র চন্দ্রনাথ (শুভ দৌহিত্র মহেশপুর) পুত্র যোগেন্দ্রনাথ, পুত্র জানকীনাথ, হেমনাথ, হারাধন, জীবনধন, কৃষ্ণধন, রামধন, ১৫ নং রামকান্ত বসুর ষ্ট্রীট, বাগবাজার কলিকাতা।

## বেগের গাঙ্গুলি।

বলরামের ধারা (৯৯ পৃষ্ঠা দেখ।)

রাঘব ২১। রাঘব সুত রামচন্দ্র, শ্রীকৃষ্ণ ২২। রামচন্দ্র সুত হরিরাম ২৩। শ্রীকৃষ্ণ সুত বলরাম ২৩। সুত জানকীরাম (নিবাস উলা) ২৪। জানকীরাম সুত ভৈরব ২৫। সুত কাশীনাথ

২৬। সুত গোবিন্দ ২৭। সুত শ্রীশচন্দ্র (জজকোর্টের নাজীর) ২৮। সুত রাখাল, গোপাল, কৃষ্ণদাস, দুর্গাদাস, হরিদাস ও কালিদাস ২৯।

---

## যোড্ডেশ্বর পণ্ডিতের একদেশ।

১৪৬ পৃষ্ঠা দেখ।

যাদবেন্দ্র ২৭। সুত কৃপারাম ২৮। সুত মাণিক্যরাম ২৯। (বড়িষার সাবর্ণ চৌধুরী বাড়ী ভঙ্গ)। সুত রামচন্দ্র, শ্যামচন্দ্র ৩০। রামচন্দ্র ৩০ সুত উমেশচন্দ্র ৩১। সুত হংসেশ্বর, সুরেশ্বর, শৈলেশ্বর ৩১। হংসেশ্বর ৩২ সুত জ্ঞানকৃষ্ণ, নীলকৃষ্ণ (নীরেন্দ্র) ৩৩। সুরেশ্বর ৩২। সুত বিনয়কৃষ্ণ, ব্যোমকেশ ৩৩।- নিবাস নাশীগ্রাম (বর্দ্ধমান)।

## রঘুরাম চক্রবর্ত্তীর একদেশ।*

১ম পরিশিষ্ট ৩৬ ও এই পুস্তকের ৯৭ পৃষ্ঠা দেখ।

রঘুরাম চক্রবর্ত্তী ২৪। পুত্র কালাচাঁদ ২৫। পুত্র বাঞ্ছারাম ২৬। পুত্র চন্দ্রমাধব ২৭। পুত্র দুর্গাচরণ ২৮। পুত্র শ্রীঅক্ষয় কুমার, (৪৮।১৩ ট্যাংরা রোড, কলিকাতা) ২৯ পুত্র আশুতোষ, হরিদাস (উলাবাসী ডাক্তার শ্রীনগেন্দ্রনাথ মুখোপাধ্যায়ের তৃতীয়া কন্যা শ্রীমতী হীরন্ময়ী দেবীর পাণিগ্রহীতা ৩০। আশুতোষ ৩০। পুত্র মধুসূদন, বটু ৩১।

---

* ভট্টনারায়ণ ১। আদি বরাহ ২। বৈনতেয় ৩। সুবুদ্ধি ৪। বিবুধেশ ৫ গুহ ৬। গঙ্গাধর ৭। পশুপতি ৮। শকুনি ৯। মহেশ্বর ১০। মহাদেব ১১। দুর্ব্বলী ১২ (অনন্ত গয়ঘর) ও হরি ১৩। উদয় ১৪। মাধব ১৫। বিষ্ণু ১৬। পৃথ্বীধর ১৭। গঙ্গাধর ১৮। ভগীরথ ১৯। শ্রীপতি ২০। শ্রীপতি সুত দুর্গাদাস ২১। সুত রাঘব, রামকৃষ্ণ, রামেশ্বর, রমাকান্ত ২২। রাঘব সুত জয়রাম ২৩। সুত রাজারাম রঘুরাম ও কেশবরাম ২৪।

## শ্রীহর্ষ বংশসম্ভূত, দৈবকীনন্দন গোষ্ঠী।

## লোকনাথ বংশাবলী (পণ্ডিতরত্নী মেল।)

দৈবকীনন্দন ২১ (সঃ ৩য় পরি ৩৭ পৃঃ দেখিয়া ১ম পরি ১৩৮ পৃষ্ঠার পর্য্যায় সংখ্যা ঠিক কর)। লোকনাথ, রমানাথ (অত্রহানি), রঘুনাথ ও ত্রৈলোক্য নাথ (অত্রহানি) ২২। লোকনাথ সুত বল্লভ ও দুর্গাদাস ২৩। বল্লভ সুত মহেশ, শ্রীহরি কুলভূষণ, শ্রীরাম ও গোবিন্দ চক্রবর্ত্তী ২৪। মহেশ সুত বিশ্বেশ্বর, জনার্দ্দন ও কৃষ্ণজীবন বা রামকৃষ্ণ ২৫। জনার্দ্দন সুত রাম নারায়ণ (অত্রহানি), শিবরাম ও রামশরণ (ভঙ্গ) ২৬। রামশরণ সুত সন্তোষ, রসিক, সীতারাম, দুর্গারাম, শুকদেব, আনন্দরাম, চণ্ডীচরণ ভট্ট ২৭। সন্তোষ সুত লোহারাম তর্কবাগীশ ও গোকুল ২৮। লোহারাম সুত রামনিধি, বলরাম ন্যায়ালঙ্কার ও রামচন্দ্র ন্যায়বাগীশ ২৯। বলরাম সুত রঘুনাথ তর্কালঙ্কার ও দুর্গাদাস ন্যায়ালঙ্কার ৩০। রঘুনাথ সুত রামনাথ তর্কালঙ্কার, শ্রীনাথ ও শিবনাথ ৩১। রামনাথ সুত হারাধন ও যদুনাথ (সাং বহরমপুর, মুর্শিদাবাদ) ৩২। হারাধন সুত গঙ্গাহরি (সাং নূতনগ্রাম, পোঃ পাটুলি বর্দ্ধমান), গোবিন্দহরি ও চন্দ্রহরি ৩৩। চন্দ্রহরি (অঃ পুঃ)। যদুনাথ সুত নিবারণ চন্দ্র (মোক্তার, মালদহ), শরৎ ও অনুকূল ৬১। দুর্গাদাস সুত কালিদাস তর্কবাগীশ ৩১।

লোকনাথ সুত দুর্গাদাস ২৩। তৎসুত দেবীদাস, রামচন্দ্র, জয়রাম ও রামদেব ২৪। দেবীসুত রাজারাম, অনন্তরাম, কানুরাম ও গঙ্গারাম ২৫। গঙ্গা সুত রামকানু তর্কালঙ্কার, রামেশ্বর বাচস্পতি, রাধাকৃষ্ণ শিরোমণি (সাং মহীসার, পোঃ

কান্দী, মুর্শিদাবাদ ), মৃত্যুঞ্জয় ন্যায়রত্ন (সাং মহীসার কান্দী), নয়নসুখ ও সদাশিব ( সাং বশোয়া, বীরভূম) ২৬। রাধাকৃষ্ণ সুত গোকুলকৃষ্ণ বেদান্তবাগীশ ও অভয়চরণ ন্যায়রত্ন ২৭। গোকুল সুত হারাধন ( ভঙ্গ স্বগ্রামে চাটুয্যেবাড়ী উজ্জলমণী দেবীর সহিত), ব্রজ. উমা ও রামনারায়ণ ( ভঙ্গ ) ২৯ ; হারাধন সুত রামগতি, নকড়ি (নায়েব, সোনারুন্দি রাজষ্টেট, দেবোত্তর) স্ত্রী রুক্মিণী দেবী, শিবরাম ও কন্যা অন্নপূর্ণার স্বামী গোপাল মনুঃ ৩০। নকড়ি সুত রাধাবল্লভ ইনি মুর্শিদাবাদ জিলার কান্দী মহকুমার প্রথম ও প্রধান উকীল। কান্দী মহকুমা হইতে ৩ মাইল পশ্চিম মহীসার গ্রামে ইহার জন্ম। রাধাবল্লভ খুব দাতা ছিলেন বলিয়া সমগ্র মুর্শিদাবাদের মধ্যে অন্নদাতা রাধাবল্লভ নামে খ্যাত ছিলেন। কান্দী হইতে যে রাস্তা খড়গ্রামের নিকট বাদসাহী সড়কে মিশিয়াছে তাহা রাধাবল্লভের চেষ্টা ও যত্নের ফল। রাধাবল্লভ মহীসার গ্রামের মুখোজ্জলকারী সন্তান), বিষ্ণুচন্দ্র ( মোক্তার ) ও রাধাসুন্দর Acctt. দ্বারভাঙ্গা রাজ ) ৩১। কন্যা শ্রীসুন্দরী দেবীর স্বামী রামরুদ্র(সাং মহীসার মনুঃ) ৩১। রাধাবল্লভ সুত অক্ষয়কুমার সাং কান্দী ( স্ত্রী শৈলজকুমারী কালীচট্টোর কন্যা মনুঃ ) ৩২।

বিষ্ণুচন্দ্র ইনি ১২৯৭ সালের ৩রা চৈত্র ৫২ বৎসর বয়সে কান্দীর বাটীতে পরলোক গমন করেন। বিষ্ণু সুত বসন্তকুমার ( অঃ পুঃ ), সুরেন্দ্র নারায়ণ ( স্ত্রী পঞ্চাননী দেবী, নীলচন্দ্র চট্টোর কন্যা সাং বাগদুর্গাপুর মনুঃ ), উপেন্দ্র (অঃ পুঃ ), যতীন্দ্র নারায়ণ ( স্ত্রী জ্ঞানদাসুন্দরী নীলচন্দ্রের কন্যা), হরেন্দ্র নারায়ণ কবিরঞ্জন, কোষাধ্যক্ষ ব্রহ্মবিদ্যালয় শান্তিনিকেতন, বোলপুর

( স্ত্রী হেমবরণী দেবী, ম্যাড়গ্রামের বিনোদ চট্টোর কন্যা দেখাই বং। হেমবরণী ১৩১৩ সালের ৩রা ফাল্গুন পরলোক গমন করেন) ও ভোলানাথ ( Officer, Tagoro Estate ) ৩২ ; কন্যা চিন্ময়ী দেবী ( স্বামী দুর্গাদাস মন্নু সাং মহীসার) ৩২।

## পণ্ডিতরত্নী মেল।

পণ্ডিতরত্নী মেল, "কেলেচাঁদি," "ভারতী," "ভোলানাথ," "ভবানীপুরে" ইত্যাদি কয়েকটী থাকে বিভক্ত।

লোকনাথ ও মন্নু এই দুই জন পরস্পরে কন্যা আদান প্রদান হেতু যে "থাক" হইয়াছে তাহা "বাঙ্গাল ভাবাপন্ন" নামে খ্যাত। শুনিতে পাওয়া যায় মেলবন্ধন সময়ে বঙ্গভূষণ মন্নু উপস্থিত ছিলেন না, পরে তিনি উপস্থিত হইলে তাঁহার পাণ্ডিত্যে সন্তুষ্ট হইয়া পণ্ডিতরত্ন মেলের আদি পুরুষ পণ্ডিত দৈবকীনন্দন, মন্নুকে নিজের মেল ভুক্ত করিয়া ছিলেন এবং সাধারণের বিশ্বাসের জন্য আপন জ্যেষ্ঠ পুত্র লোকনাথের সহিত মন্নুর উভয়তঃ কন্যা আদান প্রদান কার্য্য সম্পন্ন করেন। ঘটকালী প্রথা অবসানের পর অনেকেই ( মন্নু ও লোকনাথ মধ্যে ) আত্ম মর্য্যাদা ভুলিয়া হরি, শ্রীরাম, দেবাই, গরুড় প্রভৃতিকে কন্যা সম্প্রদান করতঃ নিজেকে নিজেই ছোট করিয়াছেল। কারণ লোকনাথ ও মন্নুকে উহারা কচিৎ কন্যা সম্প্রদান করিয়াছেন দেখা যায়। কিছুকাল লোকের ধারণা ছিল যে, যে ঘরের কন্যা লইল, সেই ঘরে কন্যা দিলে গৌরব নষ্ট হইবে, এই অন্ধ বিশ্বাসে কেহ কেহ পালটী ঘরে না দিয়া শাণ্ডিল্য গোত্রজ দুর্গাদাসের কুলহীণ বিশ্বেশ্বর প্রভৃতিকে কন্যা দিয়াছেন। এই দুর্গাদাসের সম্বন্ধে একটী জনশ্রুতি আছে।

"হরি" "শ্রীরাম" "দুর্গাদাস" ও "রঘুনন্দন" এই চারি জনের মধ্যে দুর্গাদাস জ্যেষ্ঠ এবং হরি কনিষ্ঠ, প্রবাদ কাহার ঋতুবতী কন্যার পাণি গ্রহণে দুর্গাদাস অস্বীকৃত হওয়ায়, হরি সেই কন্যার পাণি গ্রহণ করেন, এবং তদবধি "হরিকে" বড় করিয়া "দুর্গাদাসকে" কনিষ্ঠের আসন দেওয়া হইয়াছে। সেই সময় হইতে কাশ্যপ গোত্রজ দেবাই, গরুড় ও ভরদ্বাজ গোত্রজ রঘুনাথ; দুর্গদাসকে কন্যা সম্প্রদান করেন না।

এই দুর্গাদাসের ৫ পুত্র, তন্মধ্যে বিশেশ্বর অগ্রহানি দোষে পতিত; রত্নেশ্বর কুলমর্য্যাদা প্রাপ্তির পরই ভঙ্গ হইয়াছেন। রামভদ্র, রাঘবরাম ও গঙ্গাধর এই তিন জনের মধ্যে গঙ্গাধরের একটু বিশেষত্ব দেখা যায়, মনু, লোকনাথ প্রভৃতি গঙ্গাধরকে কন্যা দিয়াছেন, গঙ্গাধর, দেবাই, গরুড় ও রঘুনাথকে কন্যা দিয়া আসিতেছেন, কিন্তু দেবাই, গরুড় ও রঘুনাথের মধ্যে গঙ্গাধরকে পূর্ব্বে স্বইচ্ছায় কেহই কন্যা দেন নাই। বহু বিবাহ প্রথা প্রচলিত হওয়ার পর উহাদের মধ্যে কেহ কেহ নানা কারণে বাধ্য হইয়া গঙ্গাধরকে কন্যা দেন, বলা বাহুল্য বহু বিবাহ কালের পুত্র কন্যা, পিতৃ স্নেহে বঞ্চিত ইহাতে এক বিন্দু সন্দেহ নাই, এবং প্রায় সকলেই মাতুলান্নে প্রতি-পালিত হইয়াছেন। এ ক্ষেত্রে দেখা যায় গঙ্গাধর নিজের স্বাতন্ত্র রক্ষা করিয়া ভালই করিয়াছেন। পণ্ডিতরত্ন মেলের মধ্যে উক্ত দুর্গাদাসের যথার্থ জ্যেষ্ঠত্বের আসনচ্যুতি এই সমস্যা লইয়া আলোচনা অনেকেই করেন, কিন্তু তত্ত্বানুসন্ধান অভাবে স্থির সিদ্ধান্তে কেহই উপনীত হইতে পারিতেছেন না। ইহার মিমাংশা সম্বন্ধনির্ণয়ের চতুর্থ পরিশিষ্টে প্রকাশিত হইবে।

# OPINION.

Office of the Census Commissioner for India.
D/o No. 781.
Ranchi, the 31st August 1912.

Pandit Lal Mohan Vidyanidhi Bhattacharya,
Santipur, (Dist Nadia.)

Dear Sir,

I have to thank you for sending me a copy of the 3rd edition of your **excellent work Sambandha Nirnaya**.

I well remember meeting you on one occasion when I visited Hooghly in the year 1901 and I still have a copy of the 2nd edition of your work which then gave me. The present one, judging from its size, appears to contain a lot of new matter, but I regret that it will be some time before I shall have leisure to read it.

Yours truly
E. A. GAIT,
*Census Commissioner for India.*

Office of the Census Commissioner for India
D/o No. 839.
Ranchi, the 11th September 1912.

Dear Sir,

I write to thank you for the suppliment

to your Sambandha Nirnaya which you have now kindly sent me.

Yours truly
E. A. GAIT.

Pandit Lal Mohan Vidyanidhi Bhattacharya,
Santipur, Dist. Nadia.

Office of the Census Commissioner for India.
D/o No. 887.

Ranchi, the 23 September 1913.

Dear Sir,

I have to thank you for your Errata etc. to your Sambandha Nirnaya which you sent me this morning, and also for your good wishes which I reciprocate.

Yours truly,
E. A. GAIT,

Pandit Lal Mohan Vidyanidhi Bhattacharya,
Santipur.

29, THEATRE ROAD,
Calcutta, 23rd Jan.

My dear Sir,

I thank you for the copy of your edition of the Meghduta which you kindly sent me.

Your book giving an Ethnological His-

tory of Bengal* is I understand, a learned and useful work. * * * *

I hope you and your family are quite well.

* সম্বন্ধনির্ণয়।

Yours truly,

C. W. BOLTON,

Late Offg. Chief-Commissioner of Assam.

CIRCULAR No. 109.

*From* C. A. MARTIN ESQ. L., L. D.
*Offg. Director of Public Instruction, Bengal.*

*To All (1) Principals of Arts Colleges and Inspectors of Schools (except The Inspector of European Schools.)*

Dated, Darjeeling, the 29th October 1896

Sir,

I have the honour to commend to your notice the second edition of a book entitled "*Sambandhanirnaya*" by Pandit Lalmohon Vidyanidhi, Head Pandit of the Hoogly Training School. The book treats of the social history of the people of Bengal, and is the result of laborious researches into their caste system. The Central Text-Book

Committee, which was consulted regarding the book, recommends that it should have a place in the libaries of Colleges and Zella schools ; and I accordingly request that you will be so good as to purchase (1) a copy / (2) copies for the (1) College / (2) Zilla School under your charge from the library allowance of (1) that Institution / (2) the respective instruction

I have the honour to be etc.

(Sd.) C. A. MARTIN.

*Offg, Director of Public Instruction,*

*Bengal.*

THE INDIAN DAILY NEWS SAYS :—

Thursday, May 18th, 1909.

"Sambandhanirnaya"—This is a valuable compilation by Pandit L. M. Vidyanidhi late Hd Pandit of Hooghly Normal School and pnblished by Messrs S. K. Lahiri & Co. of College Street. It is a social History of the principal castes of Bengal and contains an intersting account of the various social divisions existing in this country. The author deserves to be congratulated on the production of what appears to be a work of real merit.

বান্ধব। কার্ত্তিক, অগ্রহায়ণ ১২৮৩।

"সম্বন্ধনির্ণয়" বঙ্গভাষায় একখানা উৎকৃষ্ট গ্রন্থ এবং উহাতে লিখিত বিষয়গুলি বঙ্গবাসী হিন্দু-সমাজের নিকট অবশ্য জ্ঞাতব্য। গ্রন্থকার এই গ্রন্থে রাঢ়ীয়, বারেন্দ্র, বৈদিক, মধ্যশ্রেণী ও উপনিবেশিক ব্রাহ্মণের এবং কায়স্থ ও বৈদ্যজাতির বিবরণ বিস্তৃতরূপে লিখিয়াছেন। * * * * কোন কোন স্থলে বিদ্যানিধি মহাশয়ের মতের সঙ্গে আমাদের মতের অনৈক্য ঘটিলেও বহু গবেষণার জন্য আমরা তাঁহাকে ধন্যবাদ দিব। * * * * যিনি বাঙ্গলার বর্ত্তমান জাতি সমূহের আদিম বিবরণ লিখিতে প্রবৃত্ত হইয়াছেন, তিনি অবশ্যই সাধারণের কৃতজ্ঞতাভাজন। গ্রন্থ লিখিবার উদ্দীপ্তা প্রবৃত্তি এইরূপে সদুদ্দেশে পরিচালিতা হইতে দেখিলে সহৃদয় পাঠক মাত্রই সন্তোষলাভ করিবেন, সন্দেহ নাই।

সম্বন্ধনির্ণয়ে গোত্রপ্রবরগুলি অতি বিশদরূপে লিখিত হইয়াছে। গোত্র কি? তাহার সংখ্যা কত? প্রবর কাহাকে বলে? প্রবরের আবশ্যকতা কি? কোন্ গোত্রে কত প্রবর? ইত্যাদি অবশ্যজ্ঞাতব্য বিষয়গুলি পাঠকালে আমরা গ্রন্থকারকে ধন্যবাদ না দিয়া থাকিতে পারি নাই। বিদ্যানিধি মহাশয় গ্রন্থের এই অংশ এমনি শৃঙ্খলাবদ্ধ ও স্পষ্ট করিয়া লিখিয়াছেন যে অল্পবয়স্ক বালকবালিকারাও পাঠমাত্র সমস্ত বিবরণ হৃদয়ঙ্গম করিতে পারে। কর্ত্তব্য হইলেও আমরা এই অংশের কিছু উদ্ধৃত করিলাম না। পাঠকগণ একবার গ্রন্থখানা ক্রয় করিয়া পাঠ করুন। বাস্তবিক সম্বন্ধনির্ণয় যে একখানা প্রশংসার্হ গ্রন্থ তদ্বিষয়ে সন্দেহ নাই।—সম্পাদক—শ্রীকালীপ্রসন্ন ঘোষ।

# বিজ্ঞাপন।

সময়াভাব বশতঃ এই পুস্তকে বহু প্রসিদ্ধ বংশের বিবরণ মুদ্রিত হইল না। উহা এবং চট্টগ্রাম ও আসামের জাতি-সমূহের বিবরণ, সম্বন্ধনির্ণয়ের চতুর্থ পরিশিষ্টে প্রকাশিত হইবে। যাহারা নিজ নিজ বংশের গৌরব রক্ষা করিতে ইচ্ছুক তাহারা যদি কিঞ্চিৎ অর্থ সাহায্যের সহিত বংশাবলী লিখিয়া নিম্নলিখিত ঠিকানায় পাঠাইয়া দেন তাহা হইলে সম্বন্ধনির্ণয়ের চতুর্থ পরিশিষ্টে প্রকাশিত হইবে।

বংশাবলী লিখিবার সময় নিম্নলিখিত কএকটী বিষয়ের প্রতি দৃষ্টি রাখিবেন। (১) হেডিংএ গাই, গোত্র, উপাধি, পূর্ব্ববাস স্থান কুলীন হইলে মেল শ্রোত্রিয় হইলে কাহার নামে বংশ চলিতেছে। (২) বংশাবলীর অন্তর্গত ব্যক্তিবর্গের যদি কেহ University digree হোলডার বা উচ্চ পদস্থ কর্ম্মচারী থাকেন তাহা হইলে তাহার পরিচয়। (৩) খ্যাতনামা ব্যক্তিবর্গের জীবনী (জন্মতারিখ, জন্মস্থান, বিদ্যাবুদ্ধি ও সাধারণ হিতকর কার্য্য ১৫ লাইনের অতিরিক্ত না হয়)। ফটো পাঠাইলে ভাল হয়।

সম্বন্ধনির্ণয়ের ১ম ও ২য় পরিশিষ্ট একত্রে বাঁধা মূল্য ২৲ মাত্র ১২৪ কপি মাত্র আছে। উহার দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হইতে দুই বৎসর লাগিবে। সুতরাং যাহাদের পরিশিষ্ট আবশ্যক তাহারা নিম্নঠিকানায় গ্রন্থকারকে পত্র লিখুন।

শান্তিপুর }
ভাদ্র ১৩২০ সাল। }

শ্রীলালমোহন বিদ্যানিধি ভট্টাচার্য্য।
ঠিকানা—শান্তিপুর পোঃ, জেলা নদীয়া।